বুদ্ধি কিছু মোটা ধরণের। সেজন্য নয়নতারা সহজেই তাঁহাকে বশীভূত করিতে এবং শৈলজার বিরুদ্ধে উত্তেজিত করিতে সমর্থ হইয়াছিল। শৈলজার প্রতি অন্যায় ব্যবহার তিনি করিয়াছেন। কিন্তু শৈলজার প্রতি বরাবর একটু স্নেহের ভাব তাঁহার অন্তরে সঞ্চিত হইয়াছিল। ছেলে-মেয়েদের শোওয়ার তত্ত্বাবধান করা ছাড়া সংসারের কাজ-কর্মে তাঁহার ইচ্ছা ও পটুতা বেশি ছিল না। কিন্তু শৈলজা ছিল তাহার সম্পূর্ণ বিপরীত। তাহার প্রবল ব্যক্তিত্বের কাছে সকলেই মাথা নত করিতে বাধ্য হইত। তাহার নিপুণ হাতের নিখুঁত স্পর্শে সংসারটি এমন সুচারুভাবে চলিত, সকলের প্রতি তাহার এমন সযত্ন দৃষ্টি ছিল এবং সর্বপ্রকার অন্যায় ও নীচতার বিরুদ্ধে তাহার এমন কঠিন মনোভাব ছিল যে, তাহাকে সকলে যেমন ভয় করিত তেমনি ভক্তিও করিত। কিন্তু নয়নতারা সিদ্ধেশ্বরীর উপরে প্রভাব বিস্তার করিবার পরে তাহার চরিত্র যেন কাহিনীর নেপথ্যে সরিয়া গেল। স্বামী রমেশের সঙ্গে তাহার সম্বন্ধটি ভালোভাবে বিশ্লেষিত হয় নাই, সুতরাং কিভাবে সে তাহার বেকার ও পরনির্ভরশীল স্বামীর পিছনে দাঁড়াইয়া তাহাকে লড়িবার শক্তি জোগাইয়াছিল তাহা অস্পষ্টই রহিয়া গিয়াছে। অথচ এই স্বামীর জন্যই তাহাকে যত অপমান ও লাঞ্ছনা সহ্য করিতে হইয়াছে। শেষকালে তাহার চরিত্রের কোন সক্রিয় রূপই দেখা যায় নাই। মনে হয়, শেষ পর্যন্ত লেখক তাহার প্রতি যথোচিত দৃষ্টি রাখিতে ভুলিয়া গিয়াছেন।

'নিষ্কৃতি' গল্পটির উপভোগ্যতার কারণ, ইহার গোড়া হইতে শেষ পর্যন্ত একটি স্নিগ্ধ কৌতুকরসের ধারা প্রবাহিত হইয়া গিয়াছে। টুকরা টুকরা ঘটনার মধ্যে যেমন কৌতুক-কণা ছড়াইয়া আছে, তেমনি লেখকের নানা সরস টীকাটিপ্পনী ও ঈষৎ শ্লেষাত্মক মন্তব্যগুলি হীরকের দ্যুতির মতই চতুর্দিকে জ্যোতি বিকিরণ করিয়াছে। সিদ্ধেশ্বরীর ডানে ও বামে শুইবার স্থান দখল করিবার জন্য ছেলে-মেয়েদের তুমুল বিবাদ, অপাঠ্য পাঠ্য পুস্তকে হরিচরণের অখণ্ড মনোযোগ, শৈলজার আগমনে সকলের মধ্যে একটা ঐন্দ্রজালিক পরিবর্তন প্রভৃতি বর্ণনায় কৌতুকরস উচ্ছ্বসিত হইয়া উঠিয়াছে। শৈলজার সঙ্গে দুর্বলচিত্তা সিদ্ধেশ্বরীর প্রচ্ছন্ন মান-অভিমানের পালাও যথেষ্ট হাস্যরস উদ্রেক করিয়াছে। বাহিরে কৃত্রিম ক্রোধ এবং ভিতরে ভাব করিবার প্রবল উৎকণ্ঠা এই দুইয়ের টানা-পোড়েনে বেচারী সিদ্ধেশ্বরীর চরিত্রটি কিরূপ হাস্যাস্পদ হইয়া পড়িয়াছে তাহাও দেখিবার মত। কিন্তু হাস্যরসের প্রধান

উৎস হইলেন স্বয়ং গিরীশ। অসতর্ক ও অন্যমনস্ক লোক চিরকাল হাসির লক্ষ্য হইয়াছে। গিরীশ-চরিত্রও তাহার ব্যতিক্রম হয় নাই। গিরীশ বাড়ির কর্তার দায়িত্ব সম্বন্ধে সম্পূর্ণ সচেতন। সেজন্য সিদ্ধেশ্বরী ও হরিশের পুনঃ পুনঃ উত্তেজনায় রমেশকে তিনি যথোচিত ধমক দিয়াছেন এবং শাসনও করিয়াছেন। কিন্তু তাঁহার ধমকের তলায় যে সত্যকার ক্রোধ বিন্দুমাত্রও ছিল না এবং শাসন করিতে যাইয়া বার বার রমেশের প্রতি যে তিনি অত্যাশ্চর্য দাক্ষিণ্য দেখাইয়াছেন তাহা লক্ষ্য করিয়াই আমরা কৌতুক বোধ করি। রমেশকে তিরস্কার করিতে কৃতসঙ্কল্প হইয়া তিনি শেষকালে তাহার নামে আট হাজার টাকার চেক লিখিয়া দিবার কথা ঘোষণা করিলেন। সিদ্ধেশ্বরীর হাউমাউ কান্নার ফলে তিনি হঠাৎ তাঁহার কর্তব্য সম্বন্ধে সচেতন হইয়া বেচারা হরিচরণকে নিয়া পড়িলেন। হরিচরণ কিছু বুঝিয়া উঠার আগেই তিনি তাহার অদৃশ্য এবং সম্পূর্ণ নির্দোষ মাস্টারের উপর ঝড়ের বেগে আক্রমণ চালাইলেন এবং তারপর কর্তব্যপালনের আত্মপ্রসাদ বোধ করিয়া হৃষ্টচিত্তে মোকদ্দমার কাগজপত্রের মধ্যে ডুবিয়া গেলেন। আর একদিন বাড়িতে আসিয়া রমেশ সম্বন্ধে তাঁহার প্রচণ্ড ক্রোধ ব্যক্ত করিয়া সঙ্গে সঙ্গে আবার জানাইলেন যে সে তাঁহার নিকট হইতে আটশত টাকা নিয়া তবে ছাড়িয়াছে। এমনি ভাবে রমেশকে তিনি বারে বারে জব্দ করিয়াছেন। তবে মোক্ষম জব্দ করিয়াছেন শেষকালে, যখন ছোট-বধূমাতার নামে তিনি তাঁহার সমস্ত সম্পত্তি দানপত্র করিয়া দিয়া আসিয়াছেন। এই আত্মভোলা, অন্যমনস্ক লোকটির কথা ও কাজে অসঙ্গতি দেখিয়া আমরা হাসি, কিন্তু সঙ্গে সঙ্গে তাঁহার মহানুভবতার জন্য তাহার প্রতি আমাদের অন্তর প্রীতি ও শ্রদ্ধায় পরিপূর্ণ হইয়া উঠে।

১৯১৭ খৃষ্টাব্দের ১১ই নভেম্বর শরৎচন্দ্রের অন্যতম শ্রেষ্ঠ উপন্যাস 'চরিত্রহীন' প্রকাশিত হয়। 'চরিত্রহীন' রচনা ও 'যমুনা'য় ইহার প্রকাশের ইতিহাস পূর্বেই বিশদভাবে আলোচিত হইয়াছে। ১৯১২ সালের পূর্বেই শরৎচন্দ্র এ-উপন্যাসের ৪০০।৫০০ পাতা লিখিয়াছিলেন, কিন্তু সেই পাণ্ডুলিপি আগুনে সম্পূর্ণরূপে ভস্মীভূত হইয়া গিয়াছিল। ১৯১২ সালে তিনি পুনরায় উপন্যাসটি লিখিতে শুরু করেন। ১৯১৩ সালে প্রমথনাথ ভট্টাচার্যকে তিনি ইহার আংশিক পাণ্ডুলিপি 'ভারতবর্ষে'র জন্য পাঠান। 'ভারতবর্ষে' প্রকাশিত না হইলে ইহা ১৩২০ সালের কার্তিক-চৈত্র এবং ১৩২১ সালের 'যমুনা'য় প্রকাশিত হয়। 'চরিত্রহীন' যখন তিনি পাঠাইলেন তখন এ-উপন্যাসের প্রায়

কিছুটা অংশ তাঁহার লেখা ছিল মাত্র। ১৯১৩ সালে প্রমথনাথকে একখানি পত্রে তিনি লিখিয়াছিলেন, 'চরিত্রহীন মাত্র ১৪।১৫ চ্যাপ্টার লেখা আছে, বাকিটা অন্যান্য খাতায় বা ছেঁড়া কাগজে লেখা আছে, কপি করিতে হইবে। ইহার শেষ কয়েক চ্যাপটার যথার্থই grand করিব।' ১৩৪৪ সালে 'চরিত্রহীনে'র পঞ্চম সংস্করণ প্রকাশের সময় লেখক ভূমিকায় লিখিয়াছিলেন, 'চরিত্রহীনে'র গোড়ার অর্ধেকটা লিখেছিলাম অল্প বয়সে। তার পরে ওটা ছিল পড়ে। শেষ করার কথা মনেও ছিল না, প্রয়োজনও হয়নি। প্রয়োজন হল বহুকাল পরে। শেষ করতে গিয়ে দেখতে পেলাম বাল্যরচনার আতিশয্য ঢুকেছে ওর নানা স্থানে, নানা আকারে। অথচ, সংস্কারের সময় হয় না।—এই ভাবেই ওটা রয়ে গেল। বর্তমান সংস্করণে গল্পের পরিবর্তন না করে সেইগুলিই যথাসাধ্য সংশোধন ক'রে দিলাম।'

উপরিউক্ত ভূমিকা হইতে জানা যায় যে, 'চরিত্রহীন' এক সময় লেখা সম্পূর্ণ হয় নাই। দীর্ঘকাল-ব্যাপী ব্যবধানের পর শরৎচন্দ্র এই উপন্যাস সমাপ্ত করিয়াছিলেন বলিয়া ইহাতে প্রথম ও শেষ অংশের মধ্যে কাহিনীপরিকল্পনা, চরিত্রসৃষ্টি ও রচনারীতির দিক দিয়া লক্ষণীয় পার্থক্য রহিয়াছে। মনে হয়, উপন্যাস যখন লিখিতে আরম্ভ করিয়াছিলেন তখন সতীশ-সাবিত্রীর কাহিনীই লেখকের মন জুড়িয়া ছিল, কিন্তু পরবর্তীকালে কিরণময়ীর অসামান্য চরিত্র-পরিকল্পনাই হয়তো তাঁহার মন অধিকার করিয়া ছিল। সেজন্য উপন্যাসের শেষ অংশে কিরণময়ীর প্রখর কিরণে সাবিত্রীর স্নিগ্ধ জ্যোতি অনেকখানি পাণ্ডুর হইয়া গিয়াছে। 'চরিত্রহীনে'র পাণ্ডুলিপি এবং ইহার প্রকাশিত অংশ পড়িয়া তৎকালীন পাঠক-সমাজে আতঙ্কজনক আলোড়ন শুরু হইয়া গিয়াছিল। কিন্তু যদি বিচার করিয়া দেখা যায় তবে নিশ্চয়ই স্বীকার করিতে হইবে যে ইহার প্রাথমিক অংশে অর্থাৎ সতীশ-সাবিত্রীর কাহিনীতে মেসের ঝি এর সঙ্গে ভদ্র যুবকের প্রণয়চিত্র থাকিলেও এ-ধরণের অ-সচরাচরদৃষ্ট প্রণয়চিত্র শরৎ-সাহিত্যে কিছু নূতন নহে। 'দেবদাস,' 'আঁধারে আলো,' 'শ্রীকান্ত' প্রভৃতি গল্প-উপন্যাসে ইহা অপেক্ষা অধিকতর দুর্নীতিমূলক ও সমাজনিষিদ্ধ প্রেমের বর্ণনা রহিয়াছে। সাবিত্রী মেসের ঝি হিসাবে শরৎ-সাহিত্যে নূতন হইলেও তাহার আসল ব্যক্তিসত্তাটি কিন্তু নূতন নহে। তাহার মধ্যে চন্দ্রমুখী, হেমনলিনী, বিজলী ও রাজলক্ষ্মীর অনেকাংশে পুনরাবির্ভাব লক্ষ্য করা যায় না কি? সাবিত্রী-সতীশের প্রেম শরৎচন্দ্রের পূর্ববর্তী প্রেমকাহিনীগুলির

অনুরূপ—সংযমশাসিত, সূক্ষ্মমানসচারী ও আকর্ষণ-বিকর্ষণে জটিল। সুতরাং এই উপন্যাসের প্রথম অংশে শরৎচন্দ্রের পূর্ববর্তী ব্যক্তিমানসেরই পরিচয় পাওয়া যায়। কিন্তু কিরণময়ীর কাহিনীতে আমরা পরবর্তীকালের পরিণত-মানস শরৎচন্দ্রকেই দেখিতে পাই। যাঁহাকে এ-পর্যন্ত শুধু হৃদয়বান দেখিয়াছি তাঁহাকে যেন নূতন ভাবে তার্কিক ও তাত্ত্বিকের আসনে উপবিষ্ট হইতে দেখিলাম। ব্রহ্মদেশ হইতে বাংলাদেশে আসিবার পর শরৎচন্দ্র উপন্যাসগুলির মধ্যে যে তীক্ষ্ণ বিচারবুদ্ধি এবং বিদগ্ধ মননশীলতার স্বাক্ষর রাখিলেন তাহার প্রথম নিদর্শন পাওয়া যায় কিরণময়ীর চরিত্রচিত্রায়ণে। এই চরিত্রটি উপলক্ষ্য করিয়া তিনি যে রূঢ় জীবনবাস্তবতা, দেহকামনার অকুণ্ঠ স্বীকৃতি এবং চিরপ্রচলিত ধারণাসংস্কারের বিরুদ্ধে অগ্নিগর্ভ বিদ্রোহের অবতারণা করিলেন সেগুলিই পরবর্তী প্রসিদ্ধ উপন্যাসগুলি, যথা, 'শ্রীকান্ত' (২য়) 'গৃহদাহ,' 'পথের দাবী', 'শেষ প্রশ্ন' প্রভৃতির মধ্যে ধারাবাহিত হইয়াছে। কিরণময়ীর আগে তিনি যে সব নায়িকা চরিত্র অঙ্কন করিয়াছেন তাহারা নীরব দুঃখভোগী, অন্তর্দ্বন্দ্বে পীড়িত এবং সমাজের উদ্যত দণ্ডের সম্মুখে নতশির। কিন্তু কিরণময়ী শরৎ-সাহিত্যে তেজস্বিনী, আত্মনির্ভরশীলা ও সমাজবিদ্রোহিণী নারীর সিংহদ্বার উন্মুক্ত করিয়া দিল এবং সেই দ্বারপথে অভয়া, সুমিত্রা, কমল প্রভৃতি নারীর প্রবেশ ঘটিল। সুতরাং গ্রন্থের পরবর্তী অংশ, অর্থাৎ কিরণময়ীর কাহিনী পরবর্তীকালে রচিত হইয়াই শরৎচন্দ্রের পরিণত সাহিত্যধারার সহিত যুক্ত হইয়াছিল, ইহা মনে করা যাইতে পারে।

রচনারীতি বিচার করিয়াও 'চরিত্রহীনে'র প্রথম ও শেষ অংশের মধ্যে পার্থক্য দেখাইতে পারা যায়। প্রথম অংশের রচনার মধ্যে অনুভূতিশীলতাই প্রধান, কিন্তু শেষ অংশের রচনায় অনুভূতির গাঢ়তার সঙ্গে মননের খরদীপ্তির মিলন ঘটিয়াছে। প্রথম অংশের ঘটনা মন্থরগতি কিন্তু শেষ অংশের ঘটনা দ্রুতধাবমান। প্রথম দিককার ব্যবহৃত অলঙ্কারগুলির মধ্যে একটু মন্থর ও আড়ষ্ট ভাব যেন দেখা যায়। দীর্ঘ উপমাগুলি অনেকস্থলেই রচনার সৌন্দর্য বর্ধন না করিয়া যেন রচনার ভারস্বরূপ হইয়া পড়িয়াছে। উপমান-উপমেয়ের সাদৃশ্যও যেন একটু দূরকল্পিত এবং চমকহীন, যথা—

১। ধাবমান অশ্ব অকস্মাৎ গভীর খাদের মুখে আসিয়া তাহার দুই পা অগ্রস্থত করিয়া যেভাবে প্রাণপণে রুখিয়া দাঁড়ায় সাবিত্রীর চলন্ত জিহ্বা ঠিক সেইভাবে থামিল। (তিন)

২। ক্রুদ্ধ গুরু মহাশয়ের অতর্কিত চড় খাইয়া হাস্য-নিরত শিশু ছাত্রের মুখের ভাবটা যেমন করিয়া বদলায়, এই দু'জনের মুখের হাসি তেমনি করিয়া এক নিমেষে কালি হইয়া গেল। ( বার )

শেষ দিককার অলঙ্কারগুলিতে কিন্তু অনাড়ষ্ট, সাবলীল এবং চমৎকারী ভাব দেখা যায়। উপমার সঙ্গে সঙ্গে শেষ অংশে উৎপ্রেক্ষা, রূপক, নিদর্শনা, অতিশয়োক্তি প্রভৃতি অধিকতর সূক্ষ্ম ও চমকপ্রদ অলঙ্কারগুলি প্রযুক্ত হইয়াছে। অলঙ্কারগুলি ক্ষিপ্রবেগগামী ও রচনার সৌন্দর্যসৃষ্টিতে বিশেষভাবে সহায়ক হইয়াছে। যথা—

১। কিরণময়ী তাহার শুষ্ক মুখের উপর নবীন যৌবনের একটা সদ্য জাগ্রত ক্ষুধার মূর্তি অকস্মাৎ অনুভব করিয়া সসঙ্কোচে থামিয়া গেল। ( একত্রিশ)

২। ঠাকুরপো, দু'জনের যে জিনিসটা তাকে সুমুখে ঠেলে, সেই জিনিসটাই তাকে পেছনে ঠেলতে পারে, অপরে পারে না। ( ঐ )

৩। দুই চক্ষু তাহার বাণবিদ্ধ ব্যাঘ্রীর মত জ্বলিয়া উঠিল। ( চৌত্রিশ )

৪। কিন্তু, কাল গভীর রাত্রে উপেন্দ্রর রাজসিংহাসন তলে বসিয়া উভয়ের সন্ধিপত্র যখন স্বাক্ষরিত হইয়া গেল···( ছত্রিশ )

'চরিত্রহীনে'র প্রথম পরিচ্ছেদটি প্রথম অংশের কাহিনীর সহিত সঙ্গতিহীন বলিয়া মনে হয়। এই পরিচ্ছেদের মধ্যে সতীশকে ধর্ম সম্বন্ধে ঘোর সংশয়বাদী ও যুক্তিবাদী তার্কিক বলিয়া মনে হয়। অথচ সমগ্র উপন্যাসে সতীশকে ধর্মনিষ্ঠ এবং যুক্তিতর্ক সম্বন্ধে উদাসীন ও অপরাগ বলিয়াই মনে হয়। প্রথম পরিচ্ছেদে সতীশের বুদ্ধিদীপ্ত ও বৈপ্লবিক মত ও যুক্তিগুলি কিরণময়ীর মুখ হইতে উচ্চারিত হইতেছে বলিয়াই ভ্রম হয়। তবে কি এই পরিচ্ছেদটি পরবর্তীকালে কিরণময়ী চরিত্রচিত্রণের সময় লিখিয়া পরে উপন্যাসের গোড়ায় সন্নিবেশিত করিয়াছেন? ইহা হইতে পারে, আবার নাও হইতে পারে। তবে ইহা অস্বীকার করা যায় না, এই পরিচ্ছেদের ঘটনার সহিত পরবর্তী কাহিনীর কোন যোগ নাই এবং ইহাতে সতীশ চরিত্রের যে পরিচয় পাওয়া যায় তাহার সহিত, পরবর্তী সতীশের অন্তত কোন মিল নাই।

'চরিত্রহীন' বহুবিস্তারী, বিচিত্র ঘটনাবহুল উপন্যাস। টলস্টয়ের **Anna Karenina** অথবা **Resurrection** উপন্যাসের ন্যায় ইহার কাহিনী যেন একটি বহু শাখাপ্রশাখা সম্বলিত বিরাট বনস্পতি। কাহিনীটি বিশ্লেষণ করিলে দেখা যাইবে যে, বিভিন্ন নারী চরিত্র অবলম্বনেই যেন ইহার নানা

শাখা বিস্তারিত হইয়াছে। সাবিত্রী, কিরণময়ী, সুরবালা ও সরোজিনী এই চারটি নারীর কাহিনী যেন এই কাহিনীর চারটি শাখা। উপেন্দ্র ও সতীশ এই চারটি শাখার মধ্যে যোগ সাধন করিয়াছে। অনেক জায়গায় ঘটনার গতি দ্রুত, অতর্কিত ও অপ্রত্যাশিত হইয়া পড়িয়াছে। সাবিত্রীর কাশী চলিয়া যাওয়া এবং সেখান হইতে তাহাকে পুনরায় আবার বেহারীর লইয়া আসা, সতীশের হঠাৎ সাঁওতাল পরগণায় চলিয়া যাওয়া এবং সেখানে আরো হঠাৎ সরোজিনীকে উদ্ধার করা এবং তাহাদের সহিত ঘনিষ্ঠ হওয়া, যে-কিরণময়ী কোনদিন ঘরের বাহিরে যায় নাই তাহার পক্ষে দিবাকরকে লইয়া আরাকানের পথে যাত্রা করা, আবার কোন ঠিকানা না জানিয়াও সতীশের পক্ষে তাহাদিগকে খুঁজিয়া বাহির করা, উপেন্দ্রর ঘুরিতে ঘুরিতে পুরীতে ঠিক ভুবন মুখুজ্যের হোটেলে ওঠা এবং সেখানে মোক্ষদার কাছে সাবিত্রীর পরিচয় পাওয়া—এ-সব ঘটনা কষ্টকল্পিত ও অবিশ্বাস্য মনে হয়। লেখক বহুবিস্তারী কাহিনীর অবতারণা করিয়া ফেলিয়াছেন বলিয়াই বোধ হয় কাহিনীর বিভিন্ন ধারার মধ্যে যোগ সাধন করিয়া সামঞ্জস্যপূর্ণ সমাপ্তির দিকে লইয়া যাইবার জন্যই তাঁহাকে এ-ধরণের আকস্মিক ও চমকপ্রদ ঘটনার আশ্রয় লইতে হইয়াছিল।

উপন্যাসটি যে ভাবে আরম্ভ হইয়াছে তাহাতে মনে হয়, সতীশ-সাবিত্রীর কাহিনীই বুঝি ইহার মূল কাহিনী। কিন্তু রঙ্গমঞ্চে কিরণময়ীর আবির্ভাবের সঙ্গে সঙ্গেই যেন সাবিত্রী নেপথ্যে চলিয়া গেল। তাহার পর সাবিত্রী মাঝে মাঝে আবার রঙ্গমঞ্চে আসিয়াছে বটে, কিন্তু কিরণময়ী তাহার রূপ ও ব্যক্তিত্বের চোখঝলসানো আলোকচ্ছটায় রঙ্গমঞ্চ এরূপ আলোকিত করিয়া রাখে যে সাবিত্রীর স্বকীয় দীপ্তি আর যেন আমাদের চোখ আকর্ষণ করিতে পারে না। প্রকৃত পক্ষে লেখক এই অসামান্যা নারীর অত্যদ্ভুত চরিত্র চিত্রিত করিতে করিতে নিজেও হয়তো এমনিভাবে আবিষ্ট হইয়া পড়িয়াছেন যে তাঁহার আরব্ধ কাহিনীর প্রাথমিক নায়িকার কথা অনেকখানি বিস্মৃত হইয়া পড়িয়াছেন। দুই, তিন, আট, নয়, কুড়ি, একুশ পরিচ্ছেদের পর দীর্ঘকাল সতীশ-সাবিত্রীর আর দেখা নাই। আবার তাহাদের দেখা হইয়াছে একেবারে উনচল্লিশ পরিচ্ছেদে। উনচল্লিশ, চল্লিশ ও একচল্লিশ পরিচ্ছেদের পর সতীশ সাবিত্রীর দেখা হইয়াছে একেবারে শেষ অর্থাৎ পঁয়তাল্লিশ পরিচ্ছেদে। সুতরাং উপন্যাসের পঁয়তাল্লিশ পরিচ্ছেদের মধ্যে সাবিত্রী ও সতীশের সাক্ষাৎকার

রহিয়াছে মাত্র দশটি পরিচ্ছেদে আর কিরণময়ীর কাহিনী জুড়িয়া রহিয়াছে উপন্যাসের কুড়িটি পরিচ্ছেদে। সতীশের সহিত সম্পর্কে ছাড়া সাবিত্রীর ব্যক্তিত্বের প্রকাশ কোথাও হয় নাই। কিন্তু কিরণময়ীর ব্যক্তিত্বের প্রবল আকর্ষণ ও প্রচণ্ড সংঘাত অনুভব করিয়াছে উপেন্দ্র, সতীশ, দিবাকর, অঘোরময়ী প্রভৃতি অনেকে। এ-উপন্যাসের প্রকৃত নায়িকা কিরণময়ী, সাবিত্রী নহে। কিরণময়ী সাবিত্রী অপেক্ষা বিদ্যা বুদ্ধি, রূপ কর্মতৎপরতায় বহুগুণে শ্রেষ্ঠ বলিয়াই যে শুধু সে নায়িকা তাহা নহে, কাহিনীর মধ্যে তাহার স্থান অনেক বেশি প্রাধান্য পাইয়াছে এবং অন্যান্য চরিত্রের উপরেও সে প্রবলতর প্রভাব বিস্তার করিয়াছে, সেজন্যও তাহাকে নায়িকার স্থান দিতে হইবে।[১] সাবিত্রীকে লইয়া এ কাহিনীর আরম্ভ এবং উপন্যাসের নায়ক সতীশের বহুবাঞ্ছিতা প্রণয়পাত্রী হইল সে। কিন্তু লেখক তাহার প্রতি যথোপযুক্ত দৃষ্টি দিতে পারেন নাই। শুধু যে কিরণময়ীর প্রতি অধিকতর গুরুত্ব আরোপের ফলে সাবিত্রী-চরিত্র গৌণ হইয়া পড়িয়াছে তাহা নহে, সরোজিনীর সহিত সতীশের রোমান্টিক অনুরাগের বর্ণনার ফলেও সাবিত্রীর প্রতি পাঠকের বেদনাবিদ্ধ কৌতূহলও যেন কিছুটা শিথিল হইয়া পড়ে।

শরৎচন্দ্র তাঁহার সমগ্র সাহিত্যে যে যে ধরনের নারীচরিত্র অঙ্কন করিয়াছেন তাহাদের প্রত্যেকটি শ্রেণীর প্রতিনিধি এই উপন্যাসের মধ্যে রহিয়াছে। সরোজিনী রোমান্টিক প্রেমাসক্ত নারীচরিত্র। ইহার সহিত ললিতা, বিজয়া, বন্দনা প্রভৃতি নারীর সাদৃশ্য রহিয়াছে। এ-ধরণের নারী চরিত্র তিনি বেশি সৃষ্টি করেন নাই, কিন্তু ইহাদের আকর্ষণীয় মাধুর্য তিনি নিপুণভাবে ফুটাইয়া তুলিয়াছেন। সুরবালা বিরাজ, অন্নদাদিদি, সৌদামিনী, মৃণাল প্রভৃতির সমগোত্রীয়। পাতিব্রত্যের দীপশিখাটি সযত্নে জ্বালাইয়া ইহারা সংসারপ্রাঙ্গণটি আলোকিত করিয়া রাখিয়াছে। সাবিত্রী শরৎ-সাহিত্যের বিশিষ্টতম নারীচরিত্রের প্রতিনিধি। সমাজের দৃষ্টিতে ইহারা পতিতা, কিন্তু আসলে ইহারা কঠোর নিয়ম ও সংযমের রিক্ত জগতের মধ্যে স্বেচ্ছা-নির্বাসিতা। অনুরাগের রসপ্রবাহে ইহাদের হৃদয় উদ্বেলিত হইয়া

---

১। শরৎচন্দ্রও যে কিরণময়ীকেই নায়িকা মনে করিতেন তাহা সৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায়ের উক্তি হইতে জানিতে পারা যায়। শরৎচন্দ্র সৌরীন্দ্রমোহনকে বলিয়াছিলেন, 'যতটা লেখা হয়েছে, তার মধ্যে নায়িকা এখনো দেখা দেয় নি। এ বইয়ের নায়িকা কিরণময়ী। সে এক নতুন জিনিস হবে।'
—শরৎচন্দ্রের জীবনরহস্য, পৃঃ ৩১

উঠিয়াছে। কিন্তু তবুও ইহারা নিয়ম ও সংযমের বাঁধ আলগা করিয়া সম্ভোগ ও মিলনের নন্দনকাননের দিকে দৃষ্টিপাত করে নাই। কিরণময়ী যে শরৎ সাহিত্যের নূতন এক শ্রেণীর নারী চরিত্রের অগ্রদূত তাহা পূর্বেই বলা হইয়াছে। সমাজের বাঁধন ও শাসনের বাহিরে ইহারা স্পর্ধিত শির ও ভ্রূক্ষেপহীন দৃষ্টি লইয়া স্বাতন্ত্র্যের ভাস্বর গরিমায় উদ্ভাসিত হইয়া রহিয়াছে।

চারটি নারীচরিত্রের মধ্য দিয়া শরৎচন্দ্র প্রেমের চারপ্রকার আদর্শ তুলিয়া ধরিয়াছেন। সরোজিনীর প্রাগ্-বৈবাহিক প্রেমের মধ্যে রোমান্সের রক্তরাগের স্পর্শ রহিয়াছে। সুরবালার বিবাহিত জীবনের প্রেম সাংসারিক জীবনের কর্তব্য ও কল্যাণের প্রেরণায় এবং অবিচল ও অকম্পিত। সাবিত্রী ও কিরণময়ীর প্রেম মিলনস্বর্গ হইতে বহুদূরে ব্যাকুল বেদনার মধ্যে দিশাহারা। তবে সাবিত্রীর প্রেম ব্যর্থতার মধ্যেও একটা শান্ত আত্মত্যাগের পথে অভিসারী। কিন্তু কিরণময়ীর ব্যর্থ প্রেম এক লেলিহান অগ্নির শিখা মধ্যে আত্মাহুতি দিয়া নিজেকে নিঃশেষ করিয়া ফেলিয়াছে। সাবিত্রীর প্রেম যেন দূর আকাশের তারার মত স্নিগ্ধ জ্যোতি বিকিরণ করিয়াছে, কিন্তু কিরণময়ীর অতৃপ্ত প্রেম ধূমকেতুর মত অগ্নিপুচ্ছ তাড়নায় অপরকে দগ্ধ করিয়াছে এবং নিজেও পুড়িয়া ছাই হইয়াছে।

একটি মেসের ঝিকে লইয়া 'চরিত্রহীন' উপন্যাস আরম্ভ করিয়াছিলেন বলিয়া শরৎচন্দ্রকে অনেক বিরূপ সমালোচনার সম্মুখীন হইতে হইয়াছিল। শরৎচন্দ্র ১৯১৩ সালে প্রমথনাথ ভট্টাচার্যকে একখানি পত্রে লিখিয়াছিলেন, 'যে লোক জানিয়া শুনিয়া মেসের ঝিকে আরম্ভতেই টানিয়া আনিবার সাহস করে, সে জানিয়া শুনিয়াই করে। তোমরা ওকে, ওর শেষটা না জানিয়াই অর্থাৎ সাবিত্রীকে মেসের ঝি বলিয়াই দেখিয়াছ। প্রমথ, হীরাকে কাচ বলিয়া ভুল করিলে ভাই।' এই কথাগুলির মধ্যে সমালোচনার আঘাতে বিব্রত শরৎচন্দ্রের বিরক্তি ও উষ্মাই প্রকাশ পাইয়াছে। মেসের ঝি-এর সঙ্গে ভদ্র যুবকের ভালোবাসা বাংলা সাহিত্যে হয়তো সেদিন অভিনব ও অপ্রত্যাশিত ছিল। কিন্তু শরৎচন্দ্র অনেক দিক দিয়াই বাস্তবতার কঠিন আঘাতে সাহিত্যের স্বপ্নসৌধকে টলাইয়া দিয়াছিলেন, মেসের চিরউপেক্ষিতা ঝিকেও তিনি মর্যাদা দিয়া সাহিত্যের জগতে লইয়া আসিলেন এবং তাহার অনুদ্ঘাটিত-পূর্ব জীবনরহস্যের প্রতি সহানুভূতিশীল দৃষ্টিপাত করিলেন। সাবিত্রীকে বোধ হয় শুধুমাত্র ঝি বলা চলে না। শরৎচন্দ্র বলিয়াছেন, 'সাবিত্রী বাসার ঝি

এবং গৃহিণী।' মেসের গৃহিণী ছিল বলিয়াই বোধ হয় সকলের তত্ত্বাবধান এবং ব্যক্তিবিশেষের কর্ত্রীত্ব করিবার অধিকারও সে পাইয়াছিল।৮ কিন্তু সাবিত্রীচরিত্র সম্বন্ধে একটু অস্বাভাবিক দিক ইহাই যে, তাহার ভগ্নীপতি তাহাকে ফুসলাইয়া আনিয়া এক কদর্য পরিবেশের মধ্যে নিক্ষেপ করিল, সেই পরিবেশের লালসা-পঙ্কিল বহু দৃষ্টি তাহাকে বিদ্ধ করিয়াছে, কিন্তু তবুও সে কিভাবে নিজেকে এরূপ নির্মল, নিষ্কলুষ রাখিতে পারিল? পাপাশয় ভগ্নীপতির প্রলোভনজালে যে ধরা পড়িল সে নিজেকে শুদ্ধাচারের আসনে কিভাবে অতখানি দৃঢ় ও অটল রাখিতে পারিল? যাহার বিগত জীবন কলুষপঙ্কে মলিন, সতীশ তাহার অঞ্চল ধরাতেই সে একেবারে ফোস করিয়া উঠিল, তাহার অতখানি স্পর্শকাতরতাও একটু বাড়াবাড়ি মনে হয়।

সাবিত্রীর প্রতি সতীশের ভালোবাসা তাহার সতৃষ্ণ কামনা, জ্বালা-বেদনা-অভিমান ও হতাশার মধ্যে প্রকাশ পাইয়াছে, কিন্তু সতীশের প্রতি সাবিত্রীর ভালোবাসা তাহার অন্তরের এত গভীর তলদেশ দিয়া প্রবাহিত যে, বাহিরে কখনো সামান্যতম বীচিবিক্ষেপ কিংবা কলোচ্ছ্বাস পরিস্ফুট হয় নাই। চল্লিশ পরিচ্ছেদে যেখানে সাবিত্রী সতীশের বুকের উপর লুটাইয়া পড়িয়া বাঁধভাঙ্গা অশ্রুর প্লাবনে সতীশের দেহ ভাসাইয়া দিয়াছিল, তাহার পূর্বে সতীশ সম্বন্ধে সাবিত্রীর বিন্দুমাত্র দুর্বলতাও কোথাও ধরা পড়ে নাই। এই পাষাণপ্রতিমার বেদীতলে সতীশের প্রচণ্ড প্রেম বার বার আছড়াইয়া পড়িয়াছে, কিন্তু তাহাকে একটুও টলাইতে পারে নাই। সাবিত্রী তাহার হৃদয়তলে ভালোবাসার যত মধু গোপনে সঞ্চিত করিয়া বাহিরে শুধু কণ্টকগুলি খাড়া করিয়া রাখিল। সতীশ সেই মধুলোভে উন্মত্ত হইয়া শুধু কেবল কণ্টকে ক্ষতবিক্ষত হইয়াছে, মধুর স্পর্শ একটুও পায় নাই। তাহার এই একান্তকঠিন প্রতিরোধ, এই তিল তিল আত্মাবলুপ্তি মাঝে মাঝে মাত্রাতিরিক্ত বলিয়াই মনে হয়। ভালোবাসার জন্যই ভালোবাসাকে এভাবে হনন করার দৃষ্টান্ত আজিকার স্বার্থসম্ভোগমত্ত জগতের মধ্যে একান্ত দুর্লভ বলিয়াই মনে হয়। সাবিত্রী সতীশকে বড় বেশি ভালোবাসিয়াছিল বলিয়াই সতীশকে সে ছাড়িতে পারিল। সে সমাজত্যক্তা, কিন্তু সে সমাজকে ত্যাগ করিতে পারে নাই। সাবিত্রী একদিন সতীশকে বলিয়াছিল, 'তুমি বলবে সত্য হোক, মিথ্যা হোক আমি সমাজ চাইনে, তোমাকে চাই। কিন্তু আমি ত তা বলতে পারিনে। সমাজ আমাকে চায় না, আমাকে মানে না জানি, কিন্তু আমি ত সমাজ চাই, আমি

ত তাকে মানি।' সমাজের প্রতি সাবিত্রীর এই আনুগত্য ছিল বলিয়াই সমাজ-নিষিদ্ধ এই প্রেমের বৈবাহিক ও দৈহিক পূর্ণতা সে চাহে নাই। সে বুঝিয়াছিল, সতীশকে প্রশ্রয় দিলে সতীশ তাহার প্রচণ্ড প্রেমের উচ্ছ্বাসে তাহাকে ভাসাইয়া লইয়া যাইবে। সতীশের রূপ, স্বাস্থ্য, সম্পদ সব ছিল অতিরিক্ত পরিমাণে। সুতরাং সতীশের আকর্ষণ দমন করা যে কোন নারীর পক্ষেই অতিমাত্রায় কঠিন। তবুও সাবিত্রী প্রাণপণ শক্তিতে সেই কঠিন কাজে নিজেকে নিরত রাখিয়াছিল। সতীশের কাছে ধরা দিলে তাহার পর্যাপ্ত লাভ ঘটে, কিন্তু তাহাতে সতীশের সমূহ ক্ষতির সম্ভাবনা। এই সমাজত্যক্তা নারীটিকে গ্রহণ করিলে তাহার সামাজিক মর্যাদা নষ্ট হইবে, লোকের কাছে সে বিকৃত ও হেয় হইয়া পড়িবে। সতীশের যে ভালোবাসা তাহার কাছে স্বর্গের অমৃতের ন্যায়, সেই ভালোবাসার পরিবর্তে সতীশের মনে সে ঘৃণা উদ্রেক করিতেই চাহিয়াছে। তাহার একটির পর একটি শাস্ত ও সংক্ষিপ্ত মিথ্যা ভাষণ তীক্ষ্ণ ছুরিকার ন্যায় সতীশের সংশয় ও হতাশাপীড়িত চিত্তকে কাটিয়া কাটিয়া ঝসিয়াছে। সতীশ যন্ত্রণায় ছটফট করিয়াছে, কিন্তু তাহার শতগুণ অধিক যন্ত্রণা সে নিজের অন্তরতলে সহ্য করিয়া সতীশের সম্মুখ হইতে নিজেকে অপসারিত করিয়াছে। সতীশ যতদিন তাহারই ছিল ততদিন সে এমনভাবে নিজের অন্তরকে কঠিন অবরোধে অবরুদ্ধ করিয়া রাখিয়াছে, কিন্তু যেদিন সে তাহার চিরকাঙ্ক্ষিত হৃদয়দেবতাকে পরের হাতে সমর্পণ করিয়া তাঁহার কাছ হইতে চিরবিদায় লইতে উদ্যত হইয়াছে সেইদিনই শুধু অবরোধমুক্ত করিয়া অনর্গল উচ্ছ্বাসে ভালোবাসার নির্ঝরিণীটি আত্মপ্রকাশ করিয়াছে—'ভালোবাসি কিনা! নইলে কিসের জোরে তোমার ওপর আমার এত জোর? কিসের জন্য আমার এত বড় সুখ, আমার এত বড় দুঃখ? ওগো, তাই ত তোমাকে এত দুঃখ দিলুম, কিন্তু কিছুতে আমার এই দেহটা দিতে পারলুম না।' চিরদুঃখিনী সাবিত্রী তাহার সকল সাধ ও আকাঙ্ক্ষা নিঃশেষে বিসর্জন দিয়া যক্ষ্মারোগগ্রস্ত উপেন্দ্রর সেবাশুশ্রূষাতে নিজেকে নিয়োজিত রাখিল। শেষ পরিচ্ছেদে তাহারই চোখের সম্মুখে তাহার প্রেমাস্পদ পরের হইয়া গেল, তাহার একমাত্র অবলম্বন উপেন্দ্রও শেষ নিশ্বাস ত্যাগ করিল, আর সে এক আশাহীন, পরিত্রাণহীন ভবিষ্যতের অন্ধকার পথে চলিবার জন্যই বাঁচিয়া রহিল।

কিরণময়ী শরৎচন্দ্রের অত্যাশ্চর্য সৃষ্টি। তাহার মধ্যে অসামান্য রূপের

সঙ্গে অসাধারণ ব্যক্তিত্বের যে সংমিশ্রণ ঘটিয়াছে এবং উদ্দাম হৃদয়বৃত্তির সঙ্গে সুতীক্ষ্ণ মননশীলতার যে সম্মিলন হইয়াছে তাহা শরৎসাহিত্যের অপর কোন নারীচরিত্রের মধ্যে দেখা যায় না। সেজন্য কিরণময়ীকে শরৎসাহিত্যের সর্বশ্রেষ্ঠ চরিত্র বলিলে বোধ হয় অতিরঞ্জিত উক্তি হয় না।[১] কিরণময়ীর সঙ্গে তুলনায় 'শেষপ্রশ্নে'র কমলকে গভীর জীবনবোধবিরহিত শুষ্ক তর্কসর্বস্ব চরিত্র বলিয়াই মনে হইবে। শুধু কেবল শরৎসাহিত্যে কেন, সমগ্র বাংলা সাহিত্যেও কিরণময়ী অনন্যা। বঙ্কিমচন্দ্রের বিমলা, শৈবলিনী, দেবী চৌধুরাণী, শান্তি প্রভৃতি প্রবল ব্যক্তিত্বশালিনী ও অমিত কর্মপরায়ণা চরিত্র বটে, কিন্তু তাহাদের কাহারও মধ্যে কিরণময়ীর পাণ্ডিত্য ও মননশীলতা নাই। হেলেনের মত সে সুন্দরী ও বুদ্ধিমতী, মিডিয়ার মত প্রতিহিংসাপরায়ণা, পোরশিয়া ও রোজালিণ্ডের মত বাগ্‌বৈদগ্ধ্যশালিনী, এবং নোরা ও মিসেস অ্যালভিঙের মতই সমাজবিদ্রোহিণী।

শরৎচন্দ্র নারীর রূপসৌন্দর্য লইয়া বেশি মাথা ঘামান নাই, কিন্তু কিরণময়ী হইল একমাত্র নারী যাহার অতুলন রূপসৌন্দর্যের কথা শরৎচন্দ্র বার বার উল্লেখ করিয়াছেন। প্রথম আবির্ভাবেই সে তাহার বিদ্যুৎ শিখার মত রূপের তীব্র আলোকচ্ছটায় উপেন্দ্র ও সতীশের দৃষ্টিকে বিহ্বল করিয়াছিল। শরৎচন্দ্রের বর্ণনা—'নিখুঁত সুন্দর মুখের উপর হাতের আলোক-সম্পাতে ভ্রূযুগলের মধ্যে সন্নিবিষ্ট কাঁচ পোকার টিপ চিকচিক করিয়া উঠিল এবং ঈষৎ আনত চোখ দুটি দিয়া যে বিদ্যুৎ প্রবাহ বহিয়া গেল, চতুর্দিকের নিবিড় অন্ধকারে তাহার অপূর্ব জ্যোতি ক্ষণকালের জন্য উভয়কেই বিভ্রান্ত করিয়া ফেলিল।' সতীশ একদিন কিরণময়ীকে বলিয়াছিল, 'দেখুন, আমার মতামতের বেশি দাম নেই। কিন্তু যদি থাকে, তা হলে এই বলি আমি, আপনার মত রূপের বোধ করি পৃথিবীতে আর নেই।' কিরণময়ীর এই অসাধারণ রূপের সঙ্গে তাহার অদ্বিতীয় বুদ্ধির সমন্বয় ঘটিয়াছিল বলিয়া তাহার রূপের মধ্যে যেমন একটি তীব্র বলসান দীপ্তি মিশিয়াছিল, তেমনি তাহার ব্যক্তিত্বের মধ্যেও একটি মার্জিত ও সম্ভ্রান্ত ভাব ফুটিয়া উঠিয়াছিল।

---

১। ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় মহাশয়ের মন্তব্য উল্লেখযোগ্য—'মোটের উপর কিরণময়ী চরিত্রের অসাধারণ জটিলতা ও দিগন্তব্যাপী প্রসার উপন্যাসসাহিত্যে অতুলনীয় এবং ইহার আলোচনা আমাদের মনকে শ্রদ্ধামিশ্রিত বিস্ময়ে অভিভূত করিয়া ফেলে।'

বঙ্গসাহিত্যে উপন্যাসের ধারা

কিরণময়ীর জ্ঞান ও মনীষার তুলনা নাই। বিবাহিত জীবনে স্বামীর কাছে সে একফোঁটা ভালোবাসা পায় নাই, কিন্তু রাশি রাশি জ্ঞান লাভ করিয়াছে। বেদবেদান্ত, দর্শন, বিজ্ঞান, সাহিত্য কিছুই পড়িতে তাহার বাকি নাই। শরৎচন্দ্র ব্রহ্মদেশের অজ্ঞাতবাসে যত জ্ঞান আহরণ করিয়াছিলেন সেসব কিরণময়ীর মধ্যে উজাড় করিয়া দিয়াছেন। শুধু কেবল মুদ্রিত পুস্তকাদি নহে, সংস্কৃত রামায়ণের হাতে লেখা পুঁথি পর্যন্ত সে অখণ্ড মনোযোগে অধ্যয়ন করিয়াছে। তাহার অধ্যয়ননিষ্ঠা দেখিলে বিশ্ববিদ্যালয়ের গবেষণারত কোন অধ্যাপিকা বলিয়াই তাহাকে ভুল হয়। শুধু কেবল অধ্যয়ন নহে, অধীত বিষয় সম্বন্ধে তাহার বিচারবিতর্ক এবং মৌলিক সিদ্ধান্তগুলি আমাদিগকে ক্রমাগত বিস্ময়ের পর বিস্ময়ের আঘাতে স্তম্ভিত করিয়া ফেলে। তাহার স্বাধীন মতামত ও নির্ভীক সমালোচনার মধ্যে তাহার বিশিষ্ট জীবন-দর্শন এবং ব্যক্তিজীবনের রুচি, আদর্শ ও মতবাদ প্রতিফলিত হইয়াছে। সেজন্য তাহার বিচারবিতর্কে৷ খাঁরা বিশেষ মনোযোগের সহিত অনুধাবন করা উচিত। অতিরিক্ত পড়াশুনার জন্যই সে নিরীশ্বরবাদী, ইহসর্বস্ব, ভোগস্পৃহ ও ঘোর বাস্তবনিষ্ঠ হইয়া পড়িয়াছিল। তাহার ব্যঙ্গকুটিল ওষ্ঠাধারের মধ্য দিয়া যে-সব শাণিত ও অকাট্য যুক্তিগুলি নির্গত হইয়াছে সেগুলি প্রচলিত ধারণা ও প্রতিষ্ঠিত সত্যসমূহকে নির্মমভাবে বিদ্ধ করিয়াছে। কঠোপনিষৎ তাহার নখাগ্রে, কিন্তু উপনিষদের আত্মার লীলা সে শ্লেষের ফুৎকারে উড়াইয়া দিতে চাহিয়াছে। শাস্ত্রের অনুশাসন তাহার কাছে অসঙ্গত জবরদস্তি ছাড়া আর কিছুই নহে। সে হার্বার্ট স্পেন্সারের Agnostic মতবাদে বিশ্বাসী। এপিকিউরাস ও চার্বাকের দর্শনের দ্বারা সে প্রভাবিত, তাই দেহকামনার উচ্ছ্বসিত প্রশস্তি জানাইতে সে সঙ্কোচ বোধ করে না। পাপপুণ্য, ন্যায়-অন্যায়ের ধারণা তাহার তীক্ষ্ণ ও প্রবল যুক্তির আঘাতে খণ্ড খণ্ড হইয়া যায়, সমাজের বিধিবিধানের উপরে তাহার রুদ্ররোষ বজ্রের মতই পতিত হয়। রোমান্টিক ভাববিলাসী সাহিত্য তাহার নির্মম উপহাসের লক্ষ্য বস্তু। কিরণময়ীর যুক্তি ও মতগুলি প্রধানত ধ্বংসাত্মক, গঠনাত্মক নহে। সে নির্বিচারে ধ্বংস করিতে পারে, কিন্তু কোন কিছু সৃষ্টি করিতে কিংবা রক্ষা করিতে পারে না। তাহার এই মানসপ্রবণতা ও দৃষ্টিভঙ্গির ফলে সে কেবল তৃষ্ণার্ত পথিকের মত মরীচিকার নেশায় ঘুরিয়াছে, অন্ধকারে শুধু হাতড়াইয়া চলিয়াছে, কাম্যবস্তু কখনও তাহার করায়ত্ত হয় নাই।

শরৎচন্দ্র কিরণময়ীর ঠিক বিপরীতধর্মী একটি চরিত্র সৃষ্টি করিয়াছেন। সে হইল সুরবালা। সুরবালা তাহার সহজ বিশ্বাসে সব কিছু পরম নিষ্ঠার সঙ্গে আঁকড়াইয়া ধরিয়াছে। বিশ্বাস, ও ভক্তির মধ্য দিয়া সে জীবনের অবিচল শান্তি ও আত্মতৃপ্তি লাভ করিয়াছে। কিরণময়ী একবার তর্কের কষ্টিপাথরে যাচাই করিবার জন্য সুরবালার কাছে গিয়াছিল। কাশীদাসী মহাভারত সম্বন্ধে সুরবালার জলন্ত বিশ্বাস দেখিয়া আর সকলে যখন তাহাকে ঠাট্টাবিদ্রূপে বিব্রত করিতেছিল তখন কিরণময়ী তাহাকে অকুণ্ঠ সমর্থন জানাইয়া প্রবল আবেগে বুকে টানিয়া লইয়াছিল। তবে কি কিরণময়ীর প্রবল অবিশ্বাস সুরবালার সহজ বিশ্বাসের কাছে সেদিন পরাভব স্বীকার করিয়াছিল? আমাদের তাহা মনে হয় না। সুরবালার অতখানি দৃঢ় বিশ্বাস দেখিয়া কিরণময়ী সম্ভবত বিস্মিত হইয়াছিল এবং সেজন্যই এই সরলবিশ্বাসী নারীর সঙ্গে তর্কবিতর্ক নিরর্থক ভাবিয়াই অনুকম্পাভরে তাহাকে সমর্থন জানাইয়াছিল। আর একটি বিষয়ও মনে রাখিতে হইবে। উপেন্দ্র ও সুরবালার হাস্যপরিহাসস্নিগ্ধ সুমধুর দাম্পত্য-জীবনের রূপ দেখিয়া অসার তর্কবিতর্ক হইতে তাহার মন সম্ভবত দূরে সরিয়া গিয়াছিল। সেজন্যই ঈর্ষাবেদনায় অভিভূত হইয়া সে সুরবালার বিশ্বাস স্বীকার করিয়া লইয়াছিল। কিরণময়ীর দৃষ্টিভঙ্গি ও মতবাদের যে বিন্দুমাত্র পরিবর্তন হয় নাই তাহা পরবর্তীকালে দিবাকরের সঙ্গে তর্কবিতর্কের মধ্য দিয়া সুস্পষ্টভাবে প্রমাণিত হইয়াছে।

কিরণময়ী একটি প্রজ্বলিত বহ্নিশিখার মতই যাহার সান্নিধ্যে গিয়াছে তাহাকেই পুড়াইয়া শেষ করিয়াছে। কিন্তু কত অভাব, বঞ্চনা ও লাঞ্ছনা হইতে সে তাহার এই দাহিকা-শক্তি লাভ করিয়াছে তাহা বিশ্লেষণ না করিলে তাহার প্রতি সুবিচার করা হইবে না। বিবাহের পরে একটি আলোহীন বায়ুহীন অন্ধকার প্রেতপুরীতে সে বছরের পর বছর কাটাইয়াছে। তাহার স্বামী শৈবলিনীর স্বামী চন্দ্রশেখরের ন্যায় দিবারাত্র জ্ঞানচর্চাতেই মগ্ন হইয়া থাকিতেন। স্ত্রী তাঁহার কাছে শুধু ছিলেন শিষ্যা, তাহার সঙ্গে নীরস জ্ঞানের শুষ্ক তর্কবিতর্কে সমস্ত সময় অতিবাহিত হইয়া যাইত। সেই নিরন্তর অবিচ্ছিন্ন জ্ঞানসাধনার তলে তলে একটি বিকাশোন্মুখ নারী-হৃদয় তাহার সমস্ত মধু ও সৌরভ লইয়া কাঁদিয়া যাইতেছিল এ-খবর তাঁহার জানা ছিল না। শাশুড়ী অঘোরময়ীর কাছে কিরণময়ী পাইয়াছিল একটানা যন্ত্রণা ও নির্যাতন। বহির্জগতে কত বসন্ত আসিয়াছে আর গিয়াছে, কত ফুলের

মেলা, আলোর হাসি—সে সব কিরণময়ীর অবরুদ্ধ নিরানন্দ পুরীতে কখনও প্রবেশ করিতে পথ পায় নাই। সেই পুরীতে অভাব ও দারিদ্র্যের ছিল একচ্ছত্র প্রভুত্ব। সেই দারিদ্র্যের রন্ধ্রপথে ঢুকিল অনঙ্গ-ডাক্তার। পিপাসিত কিরণময়ী সেদিন কর্দমাক্ত জলাশয়ের জল অঞ্জলি ভরিয়া পান করিতে উদ্যত হইয়াছিল। সেই জলের বিষক্রিয়ায় যখন তাহার সমস্ত দেহমন অস্থির হইয়া উঠিয়াছে তখন হঠাৎ সে সুধা-সরোবরের সন্ধান পাইল। তাহার সম্মুখে আবির্ভূত হইল উপেন্দ্র ও সতীশ। উপেন্দ্রকে ভালোবাসিয়া সে প্রেমের অমৃতস্বাদ পাইল এবং সতীশকে ছোট ভাইরূপে লাভ করিয়া সে স্নেহের স্বর্গসুখ অনুভব করিল। তাহার মঞ্জরিত প্রেমের স্বর্ণলতাটি একমাত্র যে সহকারটিকে বেষ্টন করিতে চাহিয়াছিল, সে হইল উপেন্দ্র, আর কেহ নহে। সে হারাণের বিবাহিত স্ত্রী ছিল, অনঙ্গ ডাক্তারের সঙ্গে দেহসম্ভোগে লিপ্ত হইয়াছিল, দিবাকরের সঙ্গে প্রেমের অভিনয় করিয়াছিল, কিন্তু ভালোবাসিয়াছিল শুধু উপেন্দ্রকে। কিরণময়ী উপেন্দ্রকে বলিয়াছিল; 'শ্রীরামচন্দ্রের পাদস্পর্শে পাষাণ অহল্যা যেমন মানুষ অহল্যা হয়েছিলেন আমিও যেন তেমনি বদলে গেলুম। অহল্যা মানুষ হয়ে কি পেয়েছিলেন, জানিনে, কিন্তু আমি যা পেলুম, তার তুলনা নেই। আমাদের ভাই ছিল না, সতীশকে পেলুম আমার মায়ের পেটের ভাই, আর পেলুম তোমাকে।' সতীশের কাছে সে সুরবালার ভালোবাসার কথা শুনিয়াছিল। সেজন্য কিরণময়ীও তাহার স্বামীকে সুরবালার মতই ভালোবাসিতে চেষ্টা করিল, মুমূর্ষু স্বামীকে সেবাযত্নের দ্বারা সে ভালো করিয়া তুলিতে চাহিল। কিন্তু না পারিল স্বামীকে ভালোবাসিতে, না পারিল তাহাকে ভালো করিয়া তুলিতে।

এখানে একটি প্রশ্ন উঠিতে পারে, উপেন্দ্রর প্রতি কিরণময়ীর এতখানি প্রবল ভালোবাসা কখন কিভাবে তাহার মনের মধ্যে জন্মলাভ করিল? উপেন্দ্রর প্রতি কটু-ভাষণ এবং অনুচিত ব্যবহার সত্ত্বেও উপেন্দ্রর সৌজন্য, উদারতা ও মহত্ত্ব যে কিরণময়ীকে তলে তলে উপেন্দ্রর প্রতি শ্রদ্ধাশীল ও অনুরাগী করিয়া তুলিয়াছিল তাহা অনুমান করা অসঙ্গত নহে। তাহার অতৃপ্ত ও অসুখী চিত্তে উপেন্দ্র-সুরবালার সুখময় দাম্পত্য-জীবনের কাহিনী প্রবল প্রতিক্রিয়া জাগাইয়া তুলিয়াছিল এবং সম্ভবত ঈর্ষা ও বেদনার দ্বারা কতকাংশে তাড়িত হইয়াও সে উপেন্দ্রর প্রতি আকৃষ্ট হইয়াছিল।

উপেন্দ্রকে নিভৃতে ডাকিয়া আনিয়া তাহার কাছে হৃদয়ভাণ্ডার উজাড় করিয়া দিয়া সে স্বস্তি পাইয়াছে। কোন পুরুষের কাছে প্রেমার্ত নারীর এরূপ অসঙ্কোচ প্রণয়নিবেদনের দৃশ্য বাংলা সাহিত্যে আমরা বেশি দেখি নাই। কিন্তু কিরণময়ী চরিত্রের মধ্যে এমন একটা অস্থিরতা ও লক্ষ্যহীনতা দেখা যায় যে, প্রশান্ত নিষ্ঠা লইয়া সে তাহার প্রেমাস্পদের চিন্তায় মগ্ন হইয়া থাকিতে পারে নাই। দিবাকরকে কাছে পাইয়া সে তাহার ঠাট্টা-পরিহাসের মধ্য দিয়া এই নির্দোষ ও অনভিজ্ঞ তরুণটির উপর তাহার দুর্নিবার সম্মোহিনীজাল বিস্তার করিয়াছিল। দিবাকরকে সে ভালোবাসে নাই, ভালোবাসিতে পারে না, কিন্তু ভালোবাসার এই বিপজ্জনক অভিনয় সে তাহার সহিত করিতে গেল কেন? হয়তো তাহার স্বাভাবিক পরিহাসপ্রবণ মন বেচারা দিবাকরের সঙ্গে অভিনয় করিয়া একটু মজা পাইয়াছিল। হয়তো পুরুষের সান্নিধ্য-বঞ্চিত তাহার সত্তা এই তরুণটিকে কাছে পাইয়া অসতর্ক মুহূর্তে একটু তরল আনন্দে মাতিয়া উঠিতে চাহিয়াছিল? কিন্তু তাহার এই নিছক আমোদ বিলাস বিকৃত আসক্তি বলিয়া অনেকেই ভুল করিল, উপেন্দ্রও সেই ভুল করিয়া তাহাকে অপমান করিল। তখন আহত ফণিনীর মত কিরণময়ী উপেন্দ্রকে দংশন করিতে উদ্যত হইল। কিন্তু এখানে একটা খটকা থাকিয়া যায়। দিবাকরকে যদি শুধু একটু প্রশ্রয় দিয়া মজা করিবার উদ্দেশ্যই কিরণময়ীর থাকে তাহা হইলে দিবাকরকে সরাইয়া লওয়ার প্রস্তাবে সে অতখানি উত্তেজিত হইবে কেন? উপেন্দ্রর অপমানে তাহার ন্যায় অভিমানী ও অসহিষ্ণু নারীর প্রতিহিংসা-প্রবৃত্তি জাগ্রত হওয়া স্বাভাবিক, কিন্তু সেই প্রতিহিংসা-বৃত্তি চরিতার্থ করিবার জন্য সে যে অভাবনীয় এবং অসমসাহসিক পথটি বাছিয়া লইল তাহাও অস্বাভাবিক মনে হয়। কিরণময়ীর সমস্ত সত্তাটি অনিয়ন্ত্রিত ও উদ্দাম প্রবৃত্তির অধীন ছিল। সেজন্য তাহার পক্ষে সাময়িক উত্তেজনার বশীভূত হইয়া কোন হঠকারিতার পথে অগ্রসর হওয়া হয়তো সম্ভব। কিন্তু তবুও তাহার মত গৃহবধূর পক্ষে সুদূর আরাকান রওনা হইবার সঙ্কল্প গ্রহণ করিয়া ভোর হইতে না হইতেই জাহাজে যাইয়া উঠা যেন সম্ভাব্যতার সীমা অতিক্রম করিয়াছে।

জাহাজে কিরণময়ী দিবাকরের সঙ্গে বিপজ্জনক প্রেমের অভিনয় করিয়াছে। কিন্তু তখন পর্যন্ত দিবাকরের ভিতরকার ক্ষুধিত শ্বাপদটি গুহা হইতে বাহিরে আসে নাই। কিন্তু আরাকানে পৌঁছিবার পর কদর্য জীবনের গ্লানিকর

পরিবেশে সেই শ্বাপদটি বাহির হইয়া আসিয়া যখন তাহার লোলুপ হিংস্র থাবাটি বাড়াইয়া দিল তখন কিরণময়ী নিজেকে রক্ষা করিতে বিব্রত হইয়া পড়িল। প্রকৃতপক্ষে আরাকানে পৌঁছিবার পূর্ব পর্যন্ত কিরণময়ী গর্বিতা বিজয়িনীর মতই চলিয়াছে, তাহার কাছে যেন সকলেরই পরাজয় স্বীকার করিতে হইয়াছে। কিন্তু আরাকানের সেই কুৎসিত বস্তিপরিবেশে তাহার বিজয়গর্ব সব যেন অন্তর্হিত হইয়া গেল। অন্ধকার পুরীতে যে একাকিনী সম্রাজ্ঞীর মত বাস করিতেছিল বিদেশের বস্তিতে বহু নীচ লোকের মধ্যে নিক্ষিপ্ত হইয়া সে যেন নিতান্তই এক সামান্য নারীতে পরিণত হইল। কিরণময়ীর অসাধারণ বিদ্যাবুদ্ধি তাহাকে বেপরোয়া, উদ্দাম ও অসহিষ্ণু করিয়া তুলিয়াছিল, কিন্তু বাস্তব-জীবন সম্বন্ধে বিন্দুমাত্র বিবেচনা ও দূরদৃষ্টি দিতে পারে নাই। বাস্তব-জীবন যে কত রূঢ় ও ভয়াবহ তাহা সে আরাকানের বস্তিতে আসিয়া বুঝিল। তাহার অসামান্য জ্ঞান ও মনীষা সেখানে কোন কাজেই আসিল না, সেখানে সে শুধুমাত্র এক সহায়সম্বলহীনা অবলা নারীতেই পরিণত হইল।

সতীশ যখন আরাকানে যাইয়া কিরণময়ীকে উপেন্দ্রর গুরুতর অসুখের কথা বলিয়াছিল তখন কিরণময়ী মূর্ছিত হইয়া পড়িয়াছিল। উপেন্দ্রকে সে কত গভীর ভাবে ভালোবাসিত এই ঘটনার মধ্যে তাহা স্পষ্ট হইয়া উঠিয়াছে। যাহাকে সে এতখানি ভালোবাসিত তাহার উপর প্রতিহিংসা লইবার জন্য সে যে কি ভয়ানক অপরাধ করিয়াছে তাহা ছয় মাসকাল এই বস্তির নগ্ন প্রতিকূল প্রতিবেশের সঙ্গে সংগ্রাম করিতে করিতে তাহার অনুতাপদগ্ধ চিত্ত খুব ভালোভাবেই বুঝিয়াছে। নিত্যকার এই কঠোর সংগ্রামের ফলে তাহার দেহমন এত ক্লান্ত ও রিক্ত হইয়া পড়িয়াছে যে উপেন্দ্রর অসুখের খবরটি সে সহ্য করিতে পারে নাই, একেবারে হতচেতন হইয়া মাটিতে লুটাইয়া পড়িয়াছে। বোধ হয় এই গুরুতর আঘাতটি সে আর কাটাইয়া উঠিতে পারে নাই, কারণ ইহার অল্পকাল পরেই কিরণময়ীকে কলিকাতায় বিকৃতমস্তিষ্কারূপে দেখিতে পাই। কিরণময়ীর শেষ যে পরিণতি লেখক দেখাইলেন তাহা এত শোচনীয় যে তাহা আলোচনা করিতেও কষ্ট হয়।

কিরণময়ীর মত দুর্দমনীয় আবেগ ও প্রবৃত্তির বশীভূতা নারীর পক্ষে আকস্মিক আঘাতে অপ্রকৃতিস্থা হইয়া পড়া মনস্তত্ত্বের দিক দিয়া হয়তো অস্বাভাবিক নহে। কিন্তু প্রশ্ন এই যে, শরৎচন্দ্র এই মানসিক বিকৃতির জন্য

যথেষ্ট ক্ষেত্র প্রস্তুত করিয়াছেন কিনা[১] এবং কিরণময়ীর মত অসামান্যা নারীর পক্ষে রাস্তার পাগলীর মত পথচারীর করুণা ভিক্ষা করিয়া চলাটা কতখানি শিল্পসম্মত হইয়াছে। আরাকান হইতে সতীশ যখন কিরণময়ীকে কলিকাতায় লইয়া আসিল তখন কিরণময়ীর মস্তিষ্ক-বিকৃতির অন্তত কোন লক্ষণই দেখা যায় নাই। তারপরেই তাহাকে লেখক একেবারে গঙ্গার ঘাটের পাগলী ভিখারিণী করিয়া ছাড়িয়াছেন। কিরণময়ীর এই পরিণতি দিতে হইলে তাহার চরিত্রের যে বিশ্লেষণ এবং পাঠকের মনকে প্রস্তুত করিবার জন্য যে ঘটনার পারম্পর্য প্রয়োজন লেখক সেসব কিছুই দেখান নাই। সেজন্য কিরণময়ীকে ঐ শোচনীয় অবস্থায় দেখিয়া অপ্রত্যাশিত আঘাতে আমাদের চিত্ত বিপর্যস্ত হইয়া যায় এবং আমাদের অবিশ্বাসী ও অসন্তুষ্ট মন কেবলই এই পরিণতির বিরুদ্ধে প্রতিবাদ জানাইতে থাকে। শরৎচন্দ্র প্রমথনাথ ভট্টাচার্যকে ১৩২০ সালের জ্যৈষ্ঠমাসে লিখিত একখানি পত্রে কিরণময়ীর এধরণের নীতিশাসিত পরিণতি দিবেন বলিয়া ইঙ্গিত করিয়াছেন। তিনি লিখিয়াছেন, 'তবে যাতে এটা in strictest sense moral হয় তাই উপসংহার করব।' এই moral অথবা নৈতিক পরিণতি দিবার ইচ্ছা ছিল বলিয়াই বোধ হয় শেষ পর্যন্ত নীতিধর্মদ্রোহিণী নারীটিকে বিকৃতমস্তিষ্কা করিয়া তাহাকে শাস্তি দিয়াছেন এবং তাহার মুখ দিয়া তাহার যত অপরাধের জন্য অনুতাপের বাক্য বাহির করিয়াছেন। সে ভগবানের করুণা ভিক্ষা করিয়া ঘুরিয়া বেড়াইতেছে। উপেন্দ্রর জন্য মাকালীর প্রসাদ লইয়া আসিয়া তাহা খাওয়াইবার জন্য মিনতি করিতেছে! কিরণময়ীর নীতি ও ধর্মদ্রোহিতার যে ভয়ানক প্রায়শ্চিত্ত শরৎচন্দ্র করাইয়াছেন তাহাতে বঙ্কিমচন্দ্রের দৃষ্টিভঙ্গির সহিত তাঁহার দৃষ্টিভঙ্গির পার্থক্য কোথায়? অথচ শরৎচন্দ্র একাধিক স্থানে রোহিণীর অপমৃত্যুর জন্য বঙ্কিমচন্দ্রকে দায়ী করিয়াছেন। বঙ্কিমচন্দ্র শৈবলিনী, কুন্দনন্দিনী, রোহিণী প্রভৃতি চরিত্রের পরিণতিতে আর্টের পরিবর্তে নৈতিকতার মূল্যই বড় করিয়া দেখিয়াছেন। কিরণময়ীর পরিণতিতে শরৎচন্দ্রও তাঁহার নিন্দিত নৈতিকতাকেই প্রতিষ্ঠিত করিয়াছেন, আর্টকে নহে। কিরণময়ী চরিত্র-

১। ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায়ের মত প্রণিধানযোগ্য—'কেবল সর্বশেষে তাহার মস্তিষ্কবিকারের চিত্রটি অতি আকস্মিক হইয়াছে—উপেন্দ্রর আসন্ন মৃত্যুর সংবাদে যে মূর্ছা তাহার প্রেমের গোপন কথাটি সুবিদিত করিয়া দিল, তাহার ঘোর যে তাহার বুদ্ধিকে চিরকালের জন্য আচ্ছন্ন ও অভিভূত করিবে তাহার ইঙ্গিত সেরূপ স্পষ্ট হইয়া উঠে নাই।'

পরিকল্পনায় শরৎচন্দ্র যে নির্ভীক সত্যসন্ধানী ও বৈপ্লবিক দৃষ্টিভঙ্গির পরিচয় দিয়াছিলেন তাহা শেষ পর্যন্ত বজায় রাখিতে পারিলেন না, ইহাই দুঃখের বিষয়।

শরৎচন্দ্র এ-উপন্যাসের নাম 'চরিত্রহীন' দিলেন কেন, সে-প্রশ্ন বিচার করিয়া দেখা যাইতে পারে। প্রকৃতপক্ষে এ-উপন্যাসে কোন চরিত্রহীন চরিত্র আছে কি? উপেন্দ্র নিষ্কলঙ্ক দেবোপম চরিত্র, তাহার কথা তো উঠিতেই পারে না। দিবাকর চরিত্রবান অথবা চরিত্রহীন কোন কিছু হইবার যোগ্যতা রাখে না। বাকি থাকিল কেবল সতীশ! সাধারণ লোকের দৃষ্টিতে হয়তো সতীশকে চরিত্রহীন বলা চলে। সে মেসের তথাকথিত পতিতা ঝি-এর প্রতি আসক্ত। মদ খাওয়ার অভ্যাসও তাহার রহিয়াছে। বিপিনের সঙ্গে পতিতালয়েও সে গিয়াছে। সুতরাং সাধারণ লোকে তাহাকে চরিত্রহীন বলিবে। কিন্তু প্রকৃতই কি তাহাকে চরিত্রহীন বলা যায়? মেসের ঝিকে সে ভালোবাসিয়াছে বটে, কিন্তু সেই ভালোবাসায় শুধু কেবল যাতনা ও হতাশাই ভোগ করিয়াছে, তাহাতে কলুষের বিন্দুমাত্র স্পর্শ নাই। পতিতালয়েও সে গিয়াছে ইচ্ছার বিরুদ্ধে এবং মদ খাইয়াও কখনও অশোভন ও অসঙ্গত আচরণ করে নাই। কিন্তু এই তথাকথিত চরিত্রহীন লোকটি যে অন্যদিক দিয়া কতখানি চরিত্রবান লেখক তাহা দেখাইয়াছেন। সে উদার, পরোপকারী, স্নেহশীল ও ক্ষমাবান। শরৎচন্দ্র চরিত্রবান উপেন্দ্র ও চরিত্রহীন সতীশকে পাশাপাশি রাখিয়া দেখাইয়াছেন যে, সংসারে চরিত্রবান লোকেরাও ভুল করে, অন্যায় করে, আবার চরিত্রহীন লোকেরাও অনেক মহৎ কাজ করিতে পারে। উপেন্দ্র নিষ্পাপ, নিষ্কলঙ্ক ছিলেন বলিয়া দুর্নীতি ও পাপের বিরুদ্ধে প্রবল ঘৃণার ভাব পোষণ করিতেন। সেজন্যই সতীশের বাড়ীতে সাবিত্রীকে দেখিয়াই তিনি কোন কথা জিজ্ঞাসা না করিয়াই সুরবালাকে লইয়া সতীশের বাড়ীর প্রবেশপথ হইতেই ফিরিয়া গিয়াছিলেন এবং সতীশ সম্বন্ধে ভ্রান্ত ধারণা তাহার মনে এত বদ্ধমূল ছিল যে, জ্যোতিষকে টেলিগ্রাম করিয়া সতীশের বিরুদ্ধে কঠোর মতামত প্রকাশ করিয়াছিলেন। উপেন্দ্র কিরণময়ীকে বুঝিতে ভুল করিয়াছিলেন এবং তাহাকে অনুচিত কঠোর ভাষায় ভর্ৎসনা করিয়া তাহার কোন কৈফিয়ত ভালো করিয়া না শুনিয়াই তাহাকে ত্যাগ করিয়াছিলেন। সতীশ ও কিরণময়ী—যে দুইটি চরিত্র তাহাকে এত গভীরভাবে ভালোবাসিত তাহাদের দুইজনকেই উপেন্দ্র ভুল বুঝিয়াছেন।

উপেন্দ্রর নীতিজ্ঞান ও শুচিতাবোধ এত প্রবল না হইলে তিনি হয়তো ক্ষমা ও সহানুভূতি লইয়া তাহাদের প্রতি সুবিচার করিতে পারিতেন। অবশ্য সুরবালার মৃত্যুর পর উপেন্দ্রর স্বভাব সম্পূর্ণ পরিবর্তিত হইয়া গিয়াছিল এবং তাঁহার অন্তরে তখন সকলের প্রতি স্নেহ ও করুণা ছাড়া আর কিছুই ছিল না। কিন্তু উপেন্দ্রর সঙ্গে সতীশের তুলনা করিলে দেখা যাইবে যে, সে নিজে নীতি ও সম্মানের উচ্চ আসনে অধিষ্ঠিত ছিল না বলিয়া কাহারও প্রতি তাহার কোন অশ্রদ্ধা ও ঘৃণা ছিল না। কিরণময়ীর চরিত্র অনেকের কাছে নিন্দনীয় হইলেও সতীশ তাহাকে বরাবরই পূজনীয়া বৌঠানের আসনে বসাইয়া প্রীতি ও শ্রদ্ধা দিয়া ঘিরিয়া রাখিয়াছে। আরাকানে যাইয়া কিরণময়ী ও দিবাকরের গুরুতর সামাজিক অপরাধ সম্বন্ধে প্রশ্নমাত্র না করিয়া নারকীয় পরিবেশ হইতে সে তাহাদিগকে উদ্ধার করিয়া আনিয়াছে। এ-চরিত্রই যদি চরিত্রহীন তবে চরিত্রবান কে এ প্রশ্ন শরৎচন্দ্র বোধ হয় করিতে চাহিয়াছেন। সেজন্য চরিত্রহীন নামটির পরে খুব একটা বড় অদৃশ্য প্রশ্নবোধক চিহ্ন রহিয়াছে।

'চরিত্রহীন' উপন্যাসে বড় বড় ঘটনার ফাঁকে যে সব ছোট ছোট বাস্তবচিত্র রহিয়াছে সেগুলি সমাজের নানা স্তরের পরিচয় নির্মম ভাবে উদ্‌ঘাটন করিয়াছে। দারিদ্র্যের নির্মম পেষণে নারী কিভাবে নীতি-ধর্ম বিসর্জন দিয়া নিজের দেহটি পণ্যের মত বিক্রয় করিতে বাধ্য হয় কিরণময়ী ও অনঙ্গ ডাক্তারের সম্পর্ক আলোচনা করিলে তাহা বুঝা যাইবে। এ-যেন **Crime and Punishment**-এর সোনিয়া ও Mr .Warren's Profession-এর মিসেস ওয়ারেনের ইতিহাসের পুনরাবৃত্তি। শাশুড়ী অঘোরময়ী পুত্রবধূর এই অবৈধ কাজে বাধা তো দেনই নাই, বরঞ্চ প্রশ্রয় দিয়াছেন। নীতিধর্ম প্রভৃতি কিভাবে অর্থনৈতিক অবস্থার অধীন শরৎচন্দ্র তাহা চোখে আঙুল দিয়া দেখাইয়াছেন। আরাকানের বস্তি-পরিবেশের চিত্র শরৎচন্দ্র বাস্তব অভিজ্ঞতা হইতেই বর্ণনা করিয়াছেন। হরিশ ভট্টাচার্য ও কামিনী বাড়িউলির চরিত্র অনেকটা 'শ্রীকান্ত' (২য়) উপন্যাসের নন্দ ও টগর বোষ্টমীর অনুরূপ। কামিনী বাড়িউলি কিরণময়ী ও দিবাকরকে যে বস্তির মধ্যে লইয়া গেল সেখানকার লোকগুলিকে রেঙ্গুনে বাস করার সময় শরৎচন্দ্র নিজের পল্লীতেই প্রত্যক্ষ করিয়াছিলেন। তাহারা মিশ্রজাতীয় লোক, পৃথিবীর নানা অঞ্চল হইতে সেখানে আসিয়া জড় হইয়াছে। তাহারা মাতাল, উচ্ছৃঙ্খল, সমাজবিরোধী ও পাপাচারী

তাহাদের কুৎসিত, গ্লানিকর জীবনের বিষাক্ত স্পর্শে দিবাকর-কিরণময়ীর সম্বন্ধের ভদ্র, শোভন ও সঙ্গত দিকগুলি সম্পূর্ণভাবে রূপান্তরিত হইয়া গিয়াছিল। কিরণময়ী অসহায়ভাবে গণিকা-জীবনের দ্বারদেশে নিক্ষিপ্ত হইয়াছিল। সতীশ ঠিক সময়ে আসিয়া উপস্থিত না হইলে তাহার ভাগ্যে আরও কত লাঞ্ছনা ছিল তাহা কল্পনা করিতেও আতঙ্ক হয়। শরৎচন্দ্র নির্বিকার বাস্তবনিষ্ঠা লইয়া কিরণময়ী ও দিবাকরের আরাকানবাসের রূঢ় ও কদর্য অধ্যায়টি তুলিয়া ধরিয়াছেন।

'চরিত্রহীনে' বর্ণনাত্মক অংশ খুবই কম, নাটকীয় রীতিতে সংলাপের মধ্য দিয়াই উপন্যাসের অধিকাংশ বিবৃত হইয়াছে। মাঝে মাঝে চরিত্রের অন্তর-রহস্য অথবা আবেগানুভূতি প্রকাশ করিবার জন্য লেখক নিজস্ব বর্ণনার আশ্রয় লইয়াছেন, কিন্তু এ-ধরণের বর্ণনা খুব বেশি নাই। সংলাপ-রচনায় শরৎচন্দ্রের কৃতিত্ব এই উপন্যাসের মধ্যেও যথেষ্ট প্রকাশ পাইয়াছে। সেজন্য চরিত্র এবং পরিস্থিতি অনুযায়ী সংলাপের ভাষা ও প্রকাশ-ভঙ্গির বৈচিত্র্য দেখা গিয়াছে। সাবিত্রী ও সতীশের কথোপকথন মেসের মধ্যে প্রাথমিক পরিচ্ছেদগুলিতে হাস্যপরিহাসে দীপ্ত কিন্তু শেষ দিকে আবেগমুহূর্তগুলি হৃদয়ের গাঢ় অনুভূতিতে অভিষিক্ত। কিরণময়ীর কথায় তির্যক বাগ্‌ভঙ্গি ও গূঢ় শ্লেষাত্মক বাক্যগুলি বাঁকা বিদ্যুতের হাসির ঝিলিক দিয়া উঠিয়াছে। আবার মোক্ষদা ও কামিনী বাড়িউলির কথায় স্থূল বাস্তবের প্রত্যক্ষ পরিচয় ফুটিয়া উঠিয়াছে। কোন কোন স্থলে লেখক সম্পূর্ণ নাট্যরীতি অবলম্বন করিয়া চরিত্রের নাম ও ক্রিয়া উল্লেখ না করিয়া শুধু পর পর সংলাপের অবতারণা করিয়া গিয়াছেন, যথা—

'মদ, গাঁজা হাত দিয়েও কখনো ছোঁবে না?

না।

আমাকে জিজ্ঞাসা না করে তন্ত্রমন্ত্রের দিকেও যাবে না?

না।

যতদিন না শরীর একেবারে সারে দু'দিন অন্তর চিঠি লিখবে?

লিখব।

তাতে কোন কথা লুকোবে না?

না।

শরৎচন্দ্র তাঁহার উপন্যাসে প্রকৃতিচিত্র খুব কমই আঁকিয়াছেন। যেখানে

অনিবার্যরূপে প্রকৃতির কোন রূপ চিত্রিত হইয়াছে, সেখানে প্রকৃতিরূপের সঙ্গে বিশেষ কোন চরিত্রের অন্তর্জগতের গূঢ় সম্পর্ক দেখান হইয়াছে। এগার পরিচ্ছেদে উপেন্দ্র ও সতীশ যখন ট্রেনে কলিকাতায় যাইতেছে তখন সতীশের দৃষ্টি দিয়া জ্যোৎস্নারাতের একটি ছবি লেখক তুলিয়া ধরিয়াছেন। আকাশের ম্লান জ্যোৎস্নায় পার্শ্ববর্তী বৃক্ষলতা, মাঠ-বন সব যেন কত শান্ত ও নির্লিপ্ত হইয়া দেখা দিয়াছে, সাবিত্রীর নিষ্ঠুর ব্যবহারে যখন সতীশের মন বেদনায় হতাশায় মুহ্যমান তখনই সে প্রকৃতির দিকে তাকাইয়া দেখিল জ্যোৎস্নালোকিত প্রকৃতি সাবিত্রীর মতই তাহার প্রতি নির্বিকার ও নিষ্ঠুর, বিন্দুমাত্র সমবেদনা সেখানে সঞ্চিত নাই। সেজন্য প্রকৃতি আজ তাহার চোখে শুধু জলই আনিল।

কিরণময়ী ও দিবাকরের আরাকানযাত্রার বর্ণনা করিবার সময় শরৎচন্দ্র সমুদ্রের বিভিন্ন রূপের যে চিত্র আঁকিয়াছেন তাহা নিসর্গ বর্ণনা রূপে অনবদ্য। অস্তায়মান সূর্যের কিরণে মণ্ডিত সমুদ্রের স্নিগ্ধ রূপের পরেই অন্ধকারের কালো ছায়ায় আবৃত সমুদ্রের কালিমালিপ্ত রহস্যময় রূপটি লেখক তুলিয়া ধরিয়াছেন। এই চতুর্দিকব্যাপী কালিমার সঙ্গে দিবাকর নিজের জীবনের কালিমার একটি সাদৃশ্য দেখিতে পাইল। পরের দিন আবার সেই সমুদ্র উন্মত্ত ঝটিকার দ্বারা তাড়িত হইয়া এক ক্রুদ্ধ ভয়ঙ্কর রূপ ধারণ করিল। শরৎচন্দ্রের বর্ণনা—'জাহাজ ওলটপালট করিতে লাগিল, বাহিরে ক্রুদ্ধ পবন গোঁ গোঁ করিয়া চীৎকার করিতে লাগিল এবং উত্তাল তরঙ্গের উচ্ছ্বসিত জলকণা প্রবলতর বেগে ক্ষুদ্র জানালার মোটা কাঁচের উপর বারম্বার আছাড় খাইয়া পড়িতে লাগিল।' এই সংক্ষিপ্ত ও শব্দভারহীন বর্ণনায় ঝটিকাক্ষুব্ধ সমুদ্রের আবেগটি অতি জীবন্ত হইয়া উঠিয়াছে।

১৯১৮ খৃষ্টাব্দের প্রথমে প্রকাশিত গল্পগ্রন্থটি হইল 'স্বামী'।[১] 'স্বামী' গ্রন্থটির মধ্যে 'স্বামী' ও 'একাদশী বৈরাগী' এই দুইটি গল্প স্থান পাইয়াছে। 'স্বামী' ১৩২৪ সালের শ্রাবণ-ভাদ্র সংখ্যা 'নারায়ণে' প্রকাশিত হয়। 'নারায়ণ' পত্রিকাখানি দেশবন্ধুর পৃষ্ঠপোষকতায় বসুমতী প্রেস হইতে মুদ্রিত হইত। দেশবন্ধুর অনুরোধেই শরৎচন্দ্র এই গল্পটি লেখেন। এ-প্রসঙ্গে 'শরৎচন্দ্রের রাজনৈতিক জীবন' গ্রন্থে শচীনন্দন চট্টোপাধ্যায় লিখিয়াছেন, 'দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের সঙ্গে তাঁর ঘনিষ্ঠ সখ্য। দেশবন্ধু তখন দেশবন্ধু

১। প্রকাশকাল ১৮ই ফেব্রুয়ারী, ১৯১৮ (ফাল্গুন, ১৩২৪)

হননি। তিনি তখনও ব্যারিষ্টার এবং কবি চিত্তরঞ্জন দাশ। তাঁর পরিচালিত বাঙ্গলা মাসিক পত্র নারায়ণে প্রকাশের জন্য তিনি শরৎচন্দ্রের কাছে একটি লেখা চেয়ে পাঠান। শরৎচন্দ্র তাঁর স্বামী গল্পটি রচনা ক'রে গল্পটি কোন নামকরণ না ক'রে দাশ মহাশয়কে পাঠিয়ে দেন এবং তাঁহাকেই গল্পটির নামকরণ করবার ভার দেন। দাশ মহাশয় গল্পটির স্বামী নামকরণ ক'রে নারায়ণে প্রকাশ করলেন ( ১৯১৮ সালের ফেব্রুয়ারী মাস ) এবং শরৎচন্দ্রকে পারিশ্রমিক হিসাবে একখানি সাদা চেক পাঠিয়ে দিলেন। চেকের সঙ্গে একখানি পত্রে তিনি শরৎচন্দ্রকে লিখে পাঠালেন, 'অর্থ দিয়ে আপনার মত শিল্পীর রচনার মূল্য নির্ধারণ করা যায় না। কিন্তু আপনার পারিশ্রমিকের জন্য একখানা চেক পাঠাচ্ছি, অনুগ্রহপূর্বক গ্রহণ করবেন এবং চেকে আপনার ইচ্ছামত টাকা লিখে নেবেন, কোন সঙ্কোচ করবেন না। শরৎচন্দ্র এই চেকে যদৃচ্ছা টাকার অঙ্ক লিখে চেক ভাঙ্গিয়ে নিতে পারতেন, কিন্তু তিনি চেকে মাত্র এক'শ টাকা লিখে চেক ভাঙ্গিয়ে নিয়েছিলেন।'

ফরমায়েসী গল্প বলিয়াই বোধ হয় শরৎচন্দ্রের স্বাভাবিক প্রতিভার স্ফূর্তি এই গল্পটির মধ্যে হয় নাই। দেশবন্ধুর রুচির দিকে লক্ষ্য রাখিয়াই বোধ হয় শরৎচন্দ্র এখানে জীবনের রক্ষণশীল আদর্শই বজায় রাখিতে চাহিয়াছেন। দেশবন্ধু বৈষ্ণবধর্মের প্রতি অনুরাগী ছিলেন বলিয়াই সম্ভবত বৈষ্ণবধর্মনিষ্ঠ চরিত্রই এই গল্পের নায়করূপে দেখা দিয়াছে। পাতিব্রত্যের আদর্শের জয়গান করিয়া শরৎচন্দ্র আরও অনেক চরিত্র সৃষ্টি করিয়াছেন যথা, বিরাজ, অন্নদা-দিদি, সুরবালা ইত্যাদি, বিশেষ করিয়া বিরাজ-চরিত্রের সঙ্গে সৌদামিনীর ঘটনাগত মিলও রহিয়াছে। কিন্তু সেসব স্থলে পাতিব্রত্য একটি স্বাভাবিক ধর্মরূপে সহজ ও সুন্দররূপে ফুটিয়া উঠিয়াছে। আর আলোচ্য গল্পে সতীধর্মের সোচ্চার প্রচারকের ভূমিকাতেই শরৎচন্দ্র যেন অবতীর্ণ হইয়াছেন। বিবাহিতা নারীর পরপুরুষের প্রতি আসক্তি নৈতিক অপরাধ হইতে পারে, কিন্তু প্রাক্-বৈবাহিক প্রেম সাহিত্যের প্রধান উপজীব্য হওয়া সত্ত্বেও সেই প্রেমকেও লেখক এখানে সৌদামিনীর মুখ দিয়া প্রবল ধিক্কার দিয়াছেন। বিবাহের পূর্বে সৌদামিনীর সহিত নরেনের যে অনুরাগ বর্ণিত হইয়াছে তাহাই এই গল্পের মধ্যে সর্বাপেক্ষা মধুর ও উপভোগ্য অংশ। অথচ সেই অনুরাগকেই মুহুর্মুহু কঠিন তিরস্কারে জর্জরিত করা হইয়াছে। সৌদামিনীকে যতবার পাপীয়সী পাপিষ্ঠা প্রভৃতি ধিক্কারসূচক বিশেষণে ভূষিত করা হইয়াছে বঙ্কিমচন্দ্র

শৈবলিনীর প্রতিও বোধ হয় ততবার ঐ-সব বিশেষণ প্রয়োগ করেন নাই। মনে হয় কিরণময়ীর চরিত্র সৃষ্টি করিয়া রক্ষণশীল সমাজের উপর যে কঠোর আঘাত শরৎচন্দ্র হানিয়াছিলেন সৌদামিনী চরিত্রের মধ্যে দিয়া সেই আঘাতের উপর তিনি প্রলেপ লাগাইতে চাহিয়াছেন। কিন্তু সৌদামিনী শরৎপ্রতিভার একটি বিচ্ছিন্ন ও আকস্মিক সৃষ্টি মাত্র, কারণ সৌদামিনীর অল্প কয়েকমাস পরেই আসিল অভয়া—সম্পূর্ণ বিপরীত পথ দিয়া, যে পথে কিরণময়ী আসিয়াছিল।

সৌদামিনী বারো বছর বয়সে হার্বাট স্পেন্সারের Agnostic মতবাদে পাকাপোক্ত হইয়া নরেনের সঙ্গে কোমর বাঁধিয়া তর্ক বিতর্ক করিয়াছে ইহা একটু অবিশ্বাস্য মনে হয়। কিন্তু শরৎচন্দ্র তাঁহার প্রিয় দার্শনিকের মতবাদকে খণ্ডন করিয়া এই গল্পে ভগবানের প্রতি বিশ্বাস ও ভক্তিই প্রতিষ্ঠিত করিয়াছেন। সেজন্য সৌদামিনীর স্বামীর ভগবদ্‌নিষ্ঠাই এখানে সৌদামিনীর নাস্তিকতার উপরে জয়লাভ করিয়াছে। তবে লেখক স্বামীকে অতিরিক্ত আদর্শায়িত করিয়া তাহাকে সম্ভাব্যতার সীমানার বাহিরে আনিয়া ফেলিয়াছেন। তিনি ধৈর্য ও ক্ষমার অবতার, সকলের প্রতি তাঁহার উদারতা, স্নেহশীলতা ও কর্তব্যবোধ সদাজাগ্রত রহিয়াছে, বোধ হয় কোন অলৌকিক শক্তি বলেই তিনি যেখানে যাহা ঘটে সব কিছুই জানিয়া বুঝিয়া থাকেন। গল্পে সর্বাপেক্ষা দুর্বল ও অবিশ্বাস্য অংশ হইল সেখানে যেখানে বহুদিনকার প্রণয়ী নরেন হঠাৎ নরেনদাদা হইয়া গেল। যে নরেনের ভালোবাসা সৌদামিনীর জীবনে যত সমস্যা, যত বেদনা আনয়ন করিয়াছে সে যে চট করিয়া দাদা হইয়া গিয়া সকল জটিল সমস্যার উপর যবনিকাপাত করিল, ইহা বড় আশ্চর্যজনক মনে হয়।

'স্বামী' গল্পটি নায়িকার মুখ দিয়া শুরু হইতে শেষ পর্যন্ত বর্ণিত হইয়াছে। নায়িকা নিজে তাহার কথা বলিয়াছে, সেজন্য তাহার নিজস্ব আবেগ, বেদনা, দ্বন্দ্ব প্রভৃতি তাহার মুখে সত্য ও অকৃত্রিম হইয়া উঠিয়াছে। চলিত ভাষার মধ্যে বর্ণনার রীতিটিও খুব অন্তরঙ্গ হইতে পারিয়াছে। বঙ্কিমচন্দ্র ইন্দিরার মুখ দিয়া তাহার নিজের কাহিনী বিবৃত করাইয়াছেন। 'রজনী' উপন্যাসেও বিভিন্ন চরিত্র কাহিনী বর্ণনা করিয়াছে। রবীন্দ্রনাথ 'চতুরঙ্গ' উপন্যাসেও এই রীতিটি অনুসরণ করিয়াছেন।

'একাদশী বৈরাগী' গল্পটি ১৩৪২ সালের কার্তিক সংখ্যা 'ভারতবর্ষে' প্রথম প্রকাশিত হয়। পরে 'স্বামী' গল্পটির সঙ্গে একসূত্রে গ্রন্থবদ্ধ হয়। গল্পটির

প্রথম অংশ, অর্থাৎ যেখানে অপূর্ব ও গ্রামের ছেলেদের হঠাৎ সনাতনধর্মনিষ্ঠ হইয়া উঠার বর্ণনা রহিয়াছে, তাহার সঙ্গে গল্পের মূল রসের কোনই যোগ নাই। গল্পটির যথার্থ আরম্ভ হইয়াছে একাদশী বৈরাগীর বর্ণনা হইতে। গল্পটি ঘটনাহীন, একাদশীর চরিত্রচিত্রই এখানে মুখ্য। মানুষের মধ্যে কিরূপ জটিল ও পরস্পরবিরোধী উপাদান থাকে তাহাই লেখক এই চরিত্রটির মাধ্যমে দেখাইয়াছেন। একাদশী নির্মম, হৃদয়হীন সুদখোর মহাজন, কিন্তু কলঙ্কিতা ভগ্নীটির প্রতি তাহার স্নেহমমতার গভীরতা দেখিয়া আশ্চর্য হইতে হয়। আবার যে নিজের পাওনার বেলায় একটি পয়সাও ছাড়িতে নারাজ সেই আবার অপরের পাওনাও সুদসমেত পাইপয়সাটি পর্যন্ত শোধ করিয়া দিতে আগ্রহী। একাদশীর ভগ্নী গৌরী সমাজের দেওয়া ঘৃণার বোঝা মাথায় নিয়া গৃহের অন্তরালেই নিজেকে লুকাইয়া রাখিয়াছিল। অপূর্বকে সযত্নে জলপান করাইতে আসিয়াও সে সকলের সমবেত অপমানের আঘাতেই শুধু পীড়িত হইল। কিন্তু তবুও কাহারও বিরুদ্ধে তাহার কোন অভিযোগ নাই। বরং অন্তরাল হইতে দুঃখী ও অসহায় মানুষের প্রতি ন্যায়বিধানের জন্য সে দৃঢ় নির্দেশ দিয়াছে। গৌরীচরিত্রের সত্যকার পরিচয় পাইয়া অপূর্বের সংকীর্ণ ও সহানুভূতিহীন দৃষ্টির পরিবর্তন ঘটিয়াছে এবং তাহার পূর্ব অপরাধের প্রায়শ্চিত্ত করিবার জন্য গৌরীর হাতে জলপান করিতে আবার একাদশীর বাড়ির দিকে সে ফিরিয়া গিয়াছে।

'দত্তা' উপন্যাসটি ১৩২৪ সালের পৌষ—চৈত্র ও ১৩২৫ সালের বৈশাখ-ভাদ্র সংখ্যার 'ভারতবর্ষে' প্রকাশিত হইয়াছিল। পূর্ববর্তী গল্প 'স্বামী'র মধ্যে লেখক প্রতিনায়ক নরেনকে বহু ধিক্কার দিয়া তাহার সঙ্গে সৌদামিনীর ভালোবাসার গ্লানিকর মালিন্যই তুলিয়া ধরিলেন, কিন্তু 'দত্তা' উপন্যাসে নায়ক নরেনের উপরেই প্রশংসার পর প্রশংসা চাপাইয়া তাহার সহিত বিজয়ার পারস্পরিক প্রেমের প্রীতিকর মাধুর্যই ফুটাইয়া তুলিয়াছেন। শরৎচন্দ্রের মন কত দ্রুত কত বিপরীত পথ পরিক্রমা করিতেছিল তাহা ইহাতেই বুঝা যায়।

শরৎচন্দ্র সমস্যাবিরহিত রোমান্টিক প্রেমের চিত্র খুব কমই আঁকিয়াছেন। এই ধরণের প্রেমের একটি চিত্র আমরা পাইয়াছিলাম 'পরিণীতা' উপন্যাসে। আলোচ্য উপন্যাসে পুনরায় এই প্রেমের একটি লাজরক্তিম, সংশয়মধুর ও কৌতুকদীপ্ত চিত্র পাওয়া গেল। প্রেমের পথ মসৃণ-ও কুসুমাস্তীর্ণ নহে। তাহা বাধাবিঘ্নের উপল খণ্ডে বন্ধুর এবং সংশয় ও ভুল বোঝাবুঝির কণ্টকে

আকীর্ণ। কিন্তু এই বন্ধুর ও কণ্টকাকীর্ণ পথের শেষে রহিয়াছে আনন্দের মোক্ষধাম। নরেন ও বিজয়ার স্বতঃস্ফূর্ত ভালোবাসার দুরতিক্রম্য বাধা ছিল রাসবিহারী ও বিলাসবিহারী এবং তারপর উপন্যাসের শেষ দিকে নলিনীর আবির্ভাবের সঙ্গে সঙ্গে আরও নূতন জটিলতার সৃষ্টি হইল। অবশেষে সেই বাধা ও জটিলতার মেঘ অপসারিত করিয়া সেই ভালোবাসা পূর্ণিমার চন্দ্রালোকের মত আত্মপ্রকাশ করিয়া চারিদিকে প্রসন্নমধুর হাসি বিকিরণ করিল।

এই উপন্যাসের ঘটনাবিন্যাসে শরৎচন্দ্র প্রশংসনীয় নৈপুণ্যের পরিচয় দিয়াছেন। বিরোধী শক্তিগুলির ঘাতপ্রতিঘাতে, অপ্রত্যাশিত ঘটনা ও মনের অজানা স্তরের অচিন্তিতপূর্ব বাসনাকামনার আকস্মিক আত্মপ্রকাশে এবং নির্ধারিত ব্যবস্থার চমকপ্রদ পরিবর্তনে কাহিনীর মধ্যে ঘনীভূত কৌতূহল শেষ পর্যন্ত তীব্রমাত্রায় বজায় রহিয়াছে। বিজয়ার পিতা বনমালী বিজয়াকে নরেনের হাতেই তুলিয়া দিতে ইচ্ছা প্রকাশ করিয়াছিলেন। কিন্তু পিতার সেই ইচ্ছার সঙ্গে বিজয়ার মনের যে আন্তরিক যোগ ছিল তাহা মনে হয় না। কারণ বিলাসবিহারীর প্রতি তাহার মন একটু উন্মুখ হইয়া উঠিয়াছে, বিলাসের সঙ্গে একযোগে ব্রাহ্মধর্মপ্রচারেও সে মাতিয়া উঠিয়াছে। বিলাস বিজয়াকে পল্লীগ্রামে আনিয়া যে নিজের পায়েই নিজে কুড়াল মারিয়াছিল তাহা শুধুমাত্র পরিহাসপ্রিয় অদৃশ্য ভাগ্যদেবতাই জানিয়াছিলেন। সেই সাড়ে ছয়ফুট দীর্ঘ দেহধারী ও অদ্ভুত লোকটি যেদিন বিজয়ার সম্মুখে আসিল সেদিনই বিজয়ার অন্তরজগতে কোথা হইতে যেন কি ঘটিয়া গেল। তারপর একদিকে বিজয়ার কুমারীহৃদয়ের প্রবল অনুরাগ এবং অপরদিকে রাসবিহারী ও বিলাসবিহারীর প্রতিকূল মতলব ও ক্রিয়াকলাপ এই দুই শক্তির ঘাতপ্রতি-ঘাতে উপন্যাস জমিয়া উঠিয়াছে। বিজয়া স্বনির্ভরশীলা এবং বিষয়সম্পত্তির একমাত্র অধিকারিণী, সুতরাং সে তো সহজেই নরেনকে পতিরূপে নির্বাচন করিয়া বিবাহ করিতে পারিত, এ-প্রশ্ন আমাদের মনে আসা স্বাভাবিক। কিন্তু সে কুমারীহৃদয়ের স্বাভাবিক লজ্জা ও পিতৃবন্ধু রাসবিহারীর প্রতি সহজাত শ্রদ্ধা ও আনুগত্যের ফলেই প্রকাশ্যভাবে নিজের মত প্রকাশ করিতে পারে নাই। রাসবিহারী যখন সমবেত অতিথিবর্গের সম্মুখে বিলাস ও বিজয়ার আসন্ন বিবাহের কথা পুনঃ পুনঃ ঘোষণা করিতেছিলেন তখনও ভিতরের প্রবল বিরক্তি ও বিতৃষ্ণা সত্ত্বেও স্বাভাবিক লজ্জা ও শালীনতাবোধের ফলেই বিজয়া

ঐরূপ ঘোষণার বিরুদ্ধে কোনও কথা উচ্চারণ করিতে পারে নাই। শেষের দিকে দুইটি ঘটনা উপন্যাসের মধ্যে জটিলতা আনয়ন করিয়াছে। জগদীশের কাছে লিখিত বনমালীর চিঠিতে বিজয়াকে নরেনের হাতে তুলিয়া দিবার ইচ্ছার কথা নরেনের মুখে শুনিয়া বিজয়ার অনুরাগ যেমন প্রবল সমর্থন লাভ করিল তেমনি আবার নরেন ও নলিনীর ভিতরকার ঘনিষ্ঠ সম্পর্কের কথা চিন্তা করিয়া সে রাসবিহারী ও তাঁহার পুত্রের ইচ্ছার কাছে নিরাশচিত্তে, আত্মসমর্পণ করিয়াও ফেলিল। বিজয়া ও বিলাসের বিবাহের দিন যখন একেবারে আসন্ন হইয়া আসিল তখন নরেন আসিয়া আবার সবকিছু ওলটপালট করিয়া দিল। বিজয়ার সন্দেহের নিরসন হইল এবং নাটকীয়ভাবে অবশেষে বিবাহের পাত্রপরিবর্তন হইয়া গেল। এমনিভাবে পরস্পরবিরোধী ও জটিল ঘটনা পর পর আনিয়া লেখক শেষ পর্যন্ত পাঠকের আগ্রহ ও কৌতূহল তীব্রভাবে জাগাইয়া রাখিয়াছেন।

উপন্যাসের নাম 'দত্তা' হইল কেন এ-প্রসঙ্গে সেই প্রশ্নটি আলোচনা করা যাইতে পারে। উপন্যাসের দ্বিতীয় পরিচ্ছেদেই দেখি, বনমালী বিজয়াকে বলিতেছেন যে, তিনি বন্ধুকে কথা দিয়াছিলেন যে, বিজয়াকে তিনি জগদীশকে তাঁহার পুত্রের জন্য দিবেন। অর্থাৎ, বিজয়া পূর্ব হইতেই পিতার দ্বারা নরেনের কাছে বাগ্‌দত্তা অথবা দত্তা হইয়াই ছিল। কিন্তু পিতার এই প্রতিশ্রুতি কন্যার মনে ছিল কিনা তাহা গ্রন্থমধ্যে প্রকাশ পায় নাই। এই প্রতিশ্রুতির কথা মনে থাকিলে নরেনের প্রতি বিজয়ার অনুরাগ অনেকখানি দ্বিধা ও সংকোচমুক্ত হইতে পারিত। নরেন পিতার কাছে লিখিত বনমালীর যে চিঠির কথা বিজয়াকে জানাইয়াছে, সেই চিঠিতে ব্যক্ত প্রতিশ্রুতি ও গ্রন্থের প্রারম্ভে বিজয়ার কাছে বনমালীর স্বীকার করা প্রতিশ্রুতি একই। কিন্তু তবুও বিজয়ার তীব্র কৌতূহল ও চিত্তদ্বন্দ্ব দেখিয়া মনে হয়, বিজয়া যেন এই প্রথম পিতার প্রতিশ্রুতির কথা জানিল। যাহা হউক ঐ চিঠিতেই প্রকাশ পাইয়াছে যে বিজয়া নরেনের কাছে পিতার বাগ্‌দত্তা ছিল। শেষ পর্যন্ত দয়ালের সহায়তায় বিজয়া নরেনের কাছে প্রকৃতই দত্তা হইল। উপন্যাসের প্রথমেই যাহাকে বাগ্‌দত্তা দেখিয়াছি নানা প্রতিকূল অবস্থা অতিক্রম করিয়া অবশেষে সে এমনি ভাবে দত্তা হইল।

'দত্তা' উপন্যাসে হিন্দু ও ব্রাহ্মসমাজের বিরোধের একটি চিত্র তুলিয়া ধরা হইয়াছে। কেশব সেনের বক্তৃতার তোড়ে অনেক হিন্দু যুবকই এককালে

